যাঁহারা পৃথিবী সম্বন্ধীয় উল্লিখিত পরিবর্ত্তনকে নূতন সৃষ্টি স্বরূপ গণ্য করিয়াছেন; তাঁহারা চিত্রগুপ্ত প্রভৃতি ভ্রাতৃত্রয়কে প্রদীপের বংশ গণ্য না করিয়া এই নূতন সৃষ্টির প্রজাপতি ক্ষত্রিয় বলিয়া নির্ণয় করিয়াছেন। ক্ষত্রিয় ব্রহ্মার কায় ( বাহু ) হইতে উদ্ভুত ; এই নিমিত্ত পদ্মপুরাণে বিবৃত হইয়াছে—

সৃষ্ট্যাদৌ সদসৎকর্ম্মগুপ্তয়ে প্রাণিনাংবিধিঃ।
ক্ষণং ধ্যানস্থিতস্যাস্য শর্ব্বকায়াদ্বিনির্গতঃ॥

* * *

চিত্রগুপ্ত ইতিখ্যাতো ধর্ম্মরাজসমীপতঃ॥ ইত্যাদি

ভবিষ্যপুরাণকার সৃষ্টির একাদশ সহস্র বৎসর পরে চিত্রগুপ্ত ব্রহ্মার শরীর হইতে উদ্ভূত হইয়াছেন এইরূপ স্থির করিয়াছেন, সুতরাং ঐ গ্রন্থে বিবৃত হইয়াছে ;

অব্যক্তপুরুষঃ শান্তো ব্রহ্মা লোকপিতামহঃ।

* * *

এবং বহুবিধানেন বিশ্বমুৎপাদ্য ভারত।

* * *

দশবর্ষসহস্রানি দশবর্ষশতানি চ।
সমাধিস্থোঽভবৎ প্রাণান্ সংযম্য শান্তমানসঃ।

* * *

তচ্ছরীরান্ মহাবাহুঃ শ্যামঃ কমললোচনঃ।

* * *

চিত্রগুপ্তেতি নাম্না বৈ খ্যাতো ভুবি ভবিষ্যতি।

কায়স্থ জাতিবাচক শব্দ নহে। চিত্রগুপ্ত প্রকৃতার্থে জাতিতে কায়স্থ নহেন, কেবল উপাধিতে আখ্যাত মাত্র। কালক্রমে ঐ উপাধিই সাধারণত কায়স্থবর্ণ বলিয়া ঘোষিত হয়। সুতরাং পদ্মপুরাণে লিখিত হইয়াছে—

---

মীমাংসা করিয়াছেন। কিন্তু তাহা যে ভ্রম তাহা স্বতন্ত্র স্থলে বিস্তারিতরূপে বিবৃত হইল।

ব্রহ্মকায়োদ্ভবো যস্মাৎ কায়স্থবর্ণ উচ্যতে।
নানাগোত্রাশ্চ তদ্বংশ্যাঃ কায়স্থা ভুবি সন্তি বৈ॥

চিত্রগুপ্ত ক্ষত্রিয়বৃত্তি অবলম্বন করিলেন। সাকারবাদিগণ সমস্ত কার্য্যই ব্রহ্মা কর্ত্তৃক সৃষ্ট হইয়াছে এইরূপ বিশ্বাস করিয়া থাকেন। সুতরাং ভবিষ্য-পুরাণে বিবৃত হইয়াছে ব্রহ্মা চিত্রগুপ্তকে ক্ষত্রিয়বর্ণোচিত ধর্ম্ম পালন করিতে আদেশ করিলেন। যথা

ইত্যাকর্ণ্য ততো ব্রহ্মা পুরুষং স্বশরীরজং।
প্রহস্য প্রত্যুবাচেদমানন্দিতমতিঃ পুনঃ॥
চিত্রগুপ্তেতি নাম্না বৈ খ্যাতো ভুবি ভবিষ্যতি।
ক্ষত্রবর্ণোচিতোধর্ম্মঃ পালনীয়ো যথাবিধি॥

ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র ব্যতীত আর বর্ণ বা জাতি নাই। চতুর্থ সমস্তই এক জাতি, পঞ্চম আর বর্ণ নাই (১)। চিত্রগুপ্ত ও তদ্বংশধরগণ কারণ বশতঃ জনসমাজে জাতিতে কায়স্থ বলিয়া আখ্যাত হইলেন। সুতরাং কায়স্থ এক প্রকার পঞ্চম বর্ণ স্বরূপ হইয়া উঠিল, কিন্তু পঞ্চম বর্ণ আর নাই। উহারা ক্ষত্রিয়বৃত্তিসম্পন্ন। সুতরাং কায়স্থবর্ণ শূদ্র নহে, ক্ষত্রিয়। বিজ্ঞানতন্ত্রে এইরূপ লিখিত হইয়াছে—

ব্রহ্মোবাচ।
নাম্না ত্বং চিত্রগুপ্তোঽসি মম কায়াদভূর্যতঃ।
তস্মাৎ কায়স্থবিখ্যাতির্লোকে তব ভবিষ্যতি॥
কায়স্থঃ ক্ষত্রিয়োবর্ণো ন তু শূদ্রঃ কদাচন। ইত্যাদি।

চিত্রগুপ্ত ক্ষত্রিয়, সুতরাং তিনি নল রাজার বেশ ধারণ করিয়া দময়ন্তীর স্বয়ম্বরস্থানে উপস্থিত হন। উত্তর নৈষধচরিতে বিবৃত হইয়াছে—

দৃগ্গোচরোঽভূদথ চিত্রগুপ্তঃ কায়স্থ উচ্চৈর্গুণ এতদীয়ঃ।
ঊর্দ্ধং তু পত্রস্য মসীদ একোমসের্দ্ধধচ্চোপরিপত্রমন্যঃ॥

---

(১) ব্রাহ্মণঃ ক্ষত্রিয়ো বৈশ্য স্ত্রয়োবর্ণা দ্বিজাতয়ঃ।
চতুর্থ এক জাতিস্তু শূদ্রো নাস্তি তু পঞ্চমঃ॥ মনু।

চতুর্দ্দশ মনু হইতে পৃথিবীর সমস্ত মানবগণের উৎপত্তি হইয়াছে। প্রত্যেক মনুর সময়েই তৎপূর্ব্বমনুকৃত নিয়মাদি পরিবর্ত্তন হইয়াছে। ঐ পরিবর্ত্তন অবস্থাকেই শাস্ত্রকারেরা কল্প বলিয়া নির্দ্দেশ করিয়াছেন ব্রহ্মকায়স্থ সম্বন্ধীয় ঐ পরিবর্ত্তন অর্থাৎ কায়স্থগণের ক্ষত্রিয় বলিয়া নির্দ্দেশ ত্রয়োদশ মনুর কল্পে ঘটিয়াছিল। সুতরাং বিষ্ণুপুরাণে বিবৃত হইয়াছে ;—

ত্রয়োদশোরৌচ্য নামা ভবিষ্যতি মুনে মনুঃ।
চিত্রসেনবিচিত্রাদ্যা ভবিষ্যন্তি মহীক্ষিতঃ॥

অনেকে প্রথম যুগের সন্ধ্যাকে তৎপর যুগের প্রথম বলিয়া গণ্য করেন। ত্রয়োদশরৌচ্য মনুর কল্প দ্বাপর যুগের সন্ধ্যা। ঐ সন্ধ্যাকে অনেক গ্রন্থকার কলিযুগ বলিয়া গণ্য করিয়াছেন। এই নিমিত্ত ব্যোমসংহিতায় লিখিত হইয়াছে ;—

ব্রহ্মকায়সমুদ্ভূতঃ কায়স্থো বর্ণসংজ্ঞকঃ।
কলৌ হি ক্ষত্রিয়স্তস্য জপযজ্ঞেষু রাজনং॥

ব্রহ্মকায়স্থ ও ক্ষত্রিয় এক বর্ণ ও এক বৃত্তিসম্পন্ন। সাকারবাদিগণ সমস্ত জগৎ ব্রহ্ম অর্থাৎ বিরাটদেহ স্বরূপ গণ্য করেন। ক্ষত্রিয়বর্ণ বিরাট মূর্ত্তির বাহুস্বরূপ। সুতরাং বিরাটসংহিতায় পুস্তক, লেখনী, মস্যাধার ও ছেদনী প্রভৃতি ক্ষত্রিয় উপকরণ বিরাটপুরুষের বাম ও দক্ষিণ বাহুতে স্থাপিত হইয়াছে। যথা—

মুখঞ্চ ব্রাহ্মণং ধ্যায়েচ্চতুর্ব্বেদি চতুর্ম্মুখং।
রবিশশিবহ্নিতেজো নয়নত্রয়মুজ্জ্বলং॥
গজ (১) সংখ্যো ভূমিপতির্ব্বাহুরূপং বিরাজিতং।
বামে চর্ম্মমস্যাধারং পুস্তকং পাশধারণং॥
দক্ষিণে তীক্ষ্ণখড়্গঞ্চ গদাশূলঞ্চ লেখনীং।
পার্শ্বয়োর্ব্বৈশ্যজাতিস্তু ধনধান্যসমন্বিতং॥

---

(১) শব্দের অর্থ ৮। আট প্রকার ক্ষত্রিয় জগতে বিরাজমান। এই জন্য গজ সংখ্যা লিখিত হইয়াছে।

পাদয়োঃ শূদ্রজাতিস্তু সেবাধর্ম্মপরায়ণং।
পশ্বাদিজীবসর্ব্বেষাং রোমরূপেণ বিরাজিতং॥
এবং বিরাটরূপঞ্চ ধ্যাত্বা মোক্ষমবাপ্নুয়াৎ।

ক্ষত্রিয়গণ বিরাটপুরুষের বাহুস্বরূপ। কায়স্থ ও ক্ষত্রিয় এক জাতি। পৃথিবীতে ক্ষত্রিয়জাতিই কায়স্থ উপাধিতে রহিয়াছেন। এই জন্য আপস্তম্ব-শাখায় বিবৃত হইয়াছে, বাহুজাত ক্ষত্রিয়ই জগতে কায়স্থ বলিয়া সংজ্ঞিত; যথা—

বাহ্বোশ্চ ক্ষত্রিয়া জাতাঃ কায়স্থা জগতীতলে।
চিত্রগুপ্তঃ স্থিতঃ স্বর্গে বিচিত্রো নাগমণ্ডলে॥ ইত্যাদি

ক্ষত্রিয় আট প্রকার, তন্মধ্যে এক কল্পে এক সম্প্রদায়ের আদিপুরুষ চিত্রগুপ্ত, বাহু হইতে উৎপন্ন। এই নিমিত্ত পদ্মপুরাণে বিবৃত হইয়াছে।

মুখতোঽস্য দ্বিজা জাতা বাহুভ্যাং ক্ষত্রিয়াস্তথা।
মহাভীমো মহাবাহুঃ শ্যামঃ কমললোচনঃ॥

*　　　*　　　*

চিত্রগুপ্তেতি নাম্না বৈ খ্যাতো ভুবি ভবিষ্যসি।

স্বায়ম্ভুব মনুবংশীয়, সূর্য্যবংশীয়, এবং চন্দ্রবংশীয় ও বাহুজাত অন্যান্য ক্ষত্রিয়বংশজাত ক্ষত্রিয়গণের মধ্যে এক কল্পে প্রথমোক্ত ক্ষত্রিয়বংশত্রয় সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ মর্য্যাদাসম্পন্ন ছিলেন। সুতরাং ব্রহ্মবৈবর্ত্তপুরাণে লিখিত হইয়াছে।

চন্দ্রাদিত্যমনূনাঞ্চ প্রবরাঃ ক্ষত্রিয়াঃ স্মৃতাঃ।
ব্রহ্মণো বাহুদেশাচ্চৈবান্যাঃ ক্ষত্রিয়জাতয়ঃ॥

ত্রয়োদশ রৌচ্য মনুর কল্পে কায়স্থ চিত্রসেন প্রভৃতি ক্ষত্রিয়গণ অন্যান্য কল্পের ক্ষত্রিয়জাতি অপেক্ষা শ্রেষ্ঠ মর্য্যাদা লাভ করেন। সুতরাং বিষ্ণুপুরাণে বিবৃত হইয়াছে। যথা

জাতিশ্রেষ্ঠৈগুণৈর্যুক্তে দক্ষসাবর্ণিকে শ্রুতে।
বিশাতমত্যরিবলং রৌচ্যং শ্রুত্বা মনূত্তমং॥

সমস্তকার্য্যই উৎপন্ন হইবার পূর্ব্বে ব্রহ্মদেহে বিরাজমান ও পরে আবশ্যক-

বশতঃ ব্রহ্ম-শরীর হইতে উৎপন্ন হইয়াছে—সাকারবাদিগণ এইরূপ সিদ্ধান্ত করিয়া থাকেন। সুতরাং পরাশরীয় কুলার্ণবে বিবৃত হইয়াছে, ব্রহ্মার বাহুতে অবস্থিত থাকিয়া উৎপত্তি হওয়া হেতু কায়স্থ বলিয়া আখ্যাত। যথা—

কঃ প্রজাপতি রাখ্যাত আয়ো বাহুস্তথৈবচ।

তত্রস্থস্তৎসমুদ্ভূতঃ কায়স্থ ইতি কীর্ত্তিতঃ॥

এইজন্যই মেদিনী লিখিয়াছেন।

ক ব্রহ্মেতি সমাখ্যাতঃ, আ পঞ্চপ্রাণসংজ্ঞকঃ।

য় জাতঃ, স স্বরূপশ্চ, থ ভয়াদ্রক্ষকঃ স্মৃতঃ॥

ক্ষত্রিয় কায়স্থগণ কালক্রমে অক্ষর ব্যবসায়ী অর্থাৎ লেখক হন, এইজন্য হেমচন্দ্র ব্যক্ত করিলেন।

কায়স্থোঽক্ষরজীবকঃ।

ক্ষত্রিয় ( কায়স্থ ) কালক্রমে অক্ষরজীবী এবং তন্ত্রাবলম্বী হইয়া লেখক ও তান্ত্রিক বলিয়া আখ্যাত হইয়াছিলেন, এইজন্য অমরকোষে বিবৃত হইয়াছে—

রাজন্যকঞ্চ নৃপতৌ ক্ষত্রিয়াণাং গণে ক্রমাৎ।

*   *   *

তান্ত্রিকোজ্ঞাতসিদ্ধান্তস্তন্ত্রী গৃহপতিঃ সমৌ।

লিপিকারোঽক্ষরচনোঽক্ষরচুঞ্চুশ্চ লেখকঃ॥

কালক্রমে লিপিবৃত্তি গ্রহণপূর্ব্বক বৈশ্য ও শূদ্রাগর্ভজাত বর্ণসঙ্কর শূদ্রকরণ জাতি কায়স্থ বলিয়া সংজ্ঞিত হয়। এতদ্দেশীয় কুলীন ও মৌলিক ব্রহ্ম কায়স্থগণ জাতিতে কায়স্থ নহেন, ক্ষত্রিয়; কেবল কায়স্থ উপাধিতে পরিচিত। সুতরাং স্মার্ত্তবাগীশ মীমাংসা করিলেন যে, বঙ্গদেশে শূদ্রাগর্ভসম্ভূত করণকেই কায়স্থ বলিয়া জানিবে। যথা—

"কায়স্থঃ করণোজ্ঞেয়ঃ শূদ্রাগর্ভসমুদ্ভবঃ।"

স্মার্ত্তবাগীশের মতে কলিতে ক্ষত্রিয় ও বৈশ্য নাই, আচারভ্রষ্টতাপ্রযুক্ত তাহারা বৃষল। এই জন্য স্মার্ত্তবাগীশ কুলীন ও মৌলিক কায়স্থদিগকে কায়স্থ গণ্য না করিয়া আদিম শূদ্র অপেক্ষা শ্রেষ্ঠ অর্থাৎ সচ্ছূদ্র বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। যথা--

সংস্কারমাত্রে কুলধর্ম্মানুরোধেন
কালান্তর মঙ্গল বিশেষাচরণঞ্চ
সচ্ছূদ্রাণাং নামকরণে বসুঘোষাদি-
রূপপদ্ধতিযুক্তং নাম চ বোধ্যং।

স্মার্ত্তস্মৃতি উদ্বাহতত্ত্ব।

সচ্ছূদ্র সংজ্ঞায় ব্রহ্মকায়স্থগণ আখ্যাত হইলেও তাঁহারা প্রকৃতার্থে ক্ষত্রিয়। সুতরাং ধরণীকোষে ক্ষত্রিয়-পর্য্যায়ে সচ্ছূদ্র, মসীশ,দেব, মাথরী, কায়স্থ ইত্যাদি লিখিত হইয়াছে।

কালক্রমে বিদ্বেষবশতঃ সচ্ছূদ্র শব্দ সংক্ষেপ হইয়া শূদ্র সংজ্ঞা প্রচলিত হয়। সুতরাং স্থানে স্থানে ক্ষত্রিয়গণ ( কায়স্থগণ ) কথন সচ্ছূদ্র, কথন শূদ্র কথন শূদ্র কায়স্থ, কথন কায়স্থ, কথন সৎকায়স্থ, এইরূপ কুখ্যাতিতে পরিচিত হইয়াছেন। এতদ্বশতঃ কারিকাকারক, দেবীবর প্রভৃতি গ্রন্থকর্ত্তারা এই ক্ষত্রিয়দিগকে শূদ্র বলিয়া বর্ণনা করিয়াছেন। যাহা হউক, স্মার্ত্তবাগীশ স্মৃতিকর্ত্তা নহেন, সংগ্রহকারক মাত্র। তিনি যে পরিমাণ দর্শন করিয়াছেন সেই পরিমাণেই তাঁহার মীমাংসা। বিশেষ, তাঁহার মীমাংসা ও ব্যবস্থা সর্ব্বদেশে প্রামাণ্য নহে। সুতরাং তিনি ঐ ক্ষত্রিয়দিগকে ( কায়স্থদিগকে ) সচ্ছূদ্র, অথবা কারিকাকারকগণ তাঁহাদিগকে শূদ্র বলিলে তাহা স্মৃতি পুরাণ ও তন্ত্র প্রভৃতি ধর্ম্মশাস্ত্রের ও প্রাচীন কোষকারকের বর্ণনার বিরুদ্ধে প্রমাণ স্বরূপ গণ্য হইতে পারে না।

ধর্ম্মশাস্ত্র ও প্রাচীন গ্রন্থসমূহ ব্রহ্মকায়স্থকে তান্ত্রিক ক্ষত্রিয় বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। এতদ্দেশীয় কুলীন ও মৌলিক ব্রহ্মকায়স্থগণ তন্ত্রানুসারে সম্যক্‌রূপে চলিতেছেন। সুতরাং তাঁহারা ক্ষত্রিয়, কথনই আচারহীন ক্ষত্রিয়, বৃষল অথবা সচ্ছূদ্র নহেন (১)।

এস্থলে একটি তর্ক উপস্থিত হইতে পারে যে, যখন প্রমাণিত হইতেছে, ব্রহ্মকায়স্থ প্রথমে বেদোক্ত ব্রাহ্মণ, তৎপরে স্বভাবসিদ্ধ ব্রাহ্মণ অর্থাৎ উন্নত

---

(১) কায়স্থ ব্রাত্য ক্ষত্রিয় কি না—এই বিষয় স্বতন্ত্ররূপে মীমাংসিত হইল।

ব্রাহ্ম ও পরিশেষে ক্ষত্রিয়, তখন তাঁহারা প্রায়শ্চিত্ত করিয়া আপনাদের আদিম ব্রাহ্মণত্ব স্থাপন পূর্ব্বক ব্রাহ্মণ হইতে সমর্থ। সুতরাং কায়স্থপুরাণ কি নিমিত্ত ইহাদিগকে ক্ষত্রিয় বলিয়া নির্দ্দেশ করিতেছেন? কিন্তু এরূপ তর্ক করিবার অগ্রে স্মরণ রাখা উচিত যে সকলকেই ধর্ম্মশাস্ত্রানুসারে চলিতে হইবে। ব্যোমসংহিতায় লিখিত আছে, ব্রহ্মকায়স্থ কলিযুগে নিশ্চয়ই ক্ষত্রিয়। যথা——

ব্রহ্মকায়সমুদ্ভূতঃ কায়স্থো বর্ম্মসংজ্ঞকঃ।
কলৌহি ক্ষত্রিয়স্তস্য জপযজ্ঞেষু রাজনং॥

বর্ত্তমান যুগ কলিযুগ। সুতরাং ব্রহ্মকায়স্থগণ কখনই বেদাচারী ব্রাহ্মণ, অথবা স্বভাবসিদ্ধ ব্রাহ্মণ (উন্নত ব্রাহ্ম) হইতে পারেন না। তাঁহারা নিশ্চয়ই ক্ষত্রিয়।

---

## বঙ্গীয় কুলীন মৌলিক কায়স্থগণ ক্ষত্রিয়—তৎসম্বন্ধে ব্রাহ্মণপণ্ডিতগণের ব্যবস্থা।

এই ব্যবস্থা কায়স্থ-কৌস্তুভ হইতে উদ্ধৃত করিয়া অত্রস্থলে বর্ণনা করা গেল।

দক্ষিণরাঢ়ীয়োত্তররাঢ়ীয়বঙ্গজাখ্যাঃ এতেষাং ক্ষত্রিয়োবর্ণঃ ইতি ব্রাহ্মণ পণ্ডিতগণমীমাংসনীয়ব্যবস্থা। যথা—

### প্রথম ব্যবস্থা।

এতে ব্রহ্মকায়স্থাঃ ক্ষত্রিয়েণ ক্ষত্রিয়ায়াং জাতাঃ। তেচোত্তমকায়স্থা বিষ্ণুবসুগণদেবতাঃ চিত্রগুপ্তযমবংশজাঃ। এতদ্ভিন্না বৈশ্যেন শূদ্রেন বা শূদ্রায়াং করণা জাতাশ্চ, তেচ ন চিত্রগুপ্তযমবংশজাঃ শূদ্রজাতয়শ্চাধমাঃ, দেশবিশেষে তেষাং বহূনি নামানি, যথা করণকায়স্থঃ মধ্যশ্রেণীকায়স্থঃ শূদ্রকায়স্থেন প্রসিদ্ধ এব। ব্রহ্মকায়স্থাঃ ক্ষত্রিয়বর্ণাঃ। "সবর্ণেভ্যঃ সবর্ণাসু জায়ন্তে হি স্বজাতয়ঃ।"

ইতি যাজ্ঞবল্ক্য

"এবং হত্বার্জ্জুনং রাম সন্ধায় নিশিতান্ শরান্"
ইত্যুপক্রম্য সগর্ভা চন্দ্রসেনস্য ভার্য্যা দাল্‌ভ্যং সমাযযৌ।
ততোরামঃ সময়াতো দালভ্যাশ্রমমনুত্তমং,
পূজিতো মুনিনা সদ্যঃ পাদ্যার্ঘ্যাচমনাদিভিঃ।
দদৌ মধ্যাহ্নসময়ে তস্মৈ ভোজনমাদরাৎ,
রামস্তু যাচয়ামাস হৃদিস্থং স্বমনোরথম্।
যাচয়ামাস রামঞ্চ কামং দাল্‌ভ্যো মহামুনিঃ।
ততস্তৌ পরমপ্রীতৌ ভোজনং চক্রতুর্মুদা।
ভোজনানন্তরং দাল্‌ভ্যঃ পপ্রচ্ছ তং মুনিং প্রতি।
যত্ত্বয়া প্রার্থিতং দেব তত্ত্বং শংসিতুমর্হসি॥

রামউবাচ।

তবাশ্রমে মহাভাগ সগর্ভা স্ত্রী সমাগতা।
চন্দ্রসেনস্য রাজর্ষেঃ ক্ষত্রিয়স্য মহাত্মনঃ॥
তন্মে ত্বং প্রার্থিতং দেহি হিংসেয়ং তাং মহামুনে।
ততো দাল্‌ভ্যঃ প্রত্যুবাচ দদামি তব বাঞ্ছিতং॥

দাল্‌ভ্য উবাচ।

স্ত্রিয়ং গর্ভমমুং বালং তন্মে ত্বং দাতু মর্হসি।
ততো রামোহব্রবীদ্দাল্‌ভ্যং যদর্থমহমাগতঃ॥
ক্ষত্রিয়ান্তকরশ্চাহং তত্ত্বং যাচিতবানসি।
প্রার্থিতশ্চ ত্বয়া বিপ্র কায়স্থো গর্ভ উত্তমঃ॥
তস্মাৎ কায়স্থ ইত্যাখ্যা ভবিষ্যন্তি শিশোঃ সুতাঃ।
এবং রামো মহাবাহুর্হিত্বা তং গর্ভমুত্তমং॥
নির্জগামাশ্রমাত্তস্মাৎ ক্ষত্রিয়ান্তকরঃ প্রভুঃ।
কায়স্থ এষ উৎপন্নঃ ক্ষত্রিয়াং ক্ষত্রিয়াত্ততঃ॥
রামাজ্ঞয়া স দাল্‌ভ্যেন ক্ষত্রধর্ম্মাদ্ বহিস্কৃতঃ।
কায়স্থধর্ম্মবিধিনা চিত্রগুপ্তশ্চয়ঃ স্মৃতঃ॥
তদ্গোত্রজাশ্চ কায়স্থা দাল্‌ভ্যগোত্রাস্ততোহভবন্।

দাল্‌ভ্যোপদেশতস্তে বৈ ধর্ম্মিষ্ঠাঃ সত্যবাদিনঃ॥
সদাচারপরা নিত্যং রতা হরিহরার্চ্চনে।
দেবানাঞ্চ পিতৃণাঞ্চ অতিথীনাঞ্চ পূজকাঃ॥

ইতি স্কন্দপুরাণং।

ইতি ব্রাহ্মণপণ্ডিতানাং প্রথম ব্যবস্থা।

## দ্বিতীয় ব্যবস্থা।

এতদ্দেশীয়মনূক্তকায়স্থৈঃ ক্ষত্রিয়তয়া বৈধকর্ম্মাভিলাপে ত্রাতৃবর্ম্মান্তং নাম প্রযোজ্যং, যথা—

" শর্ম্মা দেবশ্চ বিপ্রশ্চ, বর্ম্মা ত্রাতা চ ভূর্ভুজঃ।

ইতি চিত্রগুপ্ত যমবচনাৎ।

অপিচ, " শর্ম্মান্তং ব্রাহ্মণস্য স্যাৎ, বর্ম্মান্তং ক্ষত্রিয়স্য তু।"

ইতি শাতাতপ বচনাৎ।

( রায় বর্ম্মান্তং বা )

" ব্রাহ্মণে দেবশর্ম্মাণৌ, রায়বর্ম্মা চ ক্ষত্রিয়ে।
ধনোবৈশ্যে তথা শূদ্রে দাসশব্দঃ প্রযুজ্যতে॥"

ইতি বৃহদ্ধর্ম্মপুরাণ বচনাৎ।

ততঃ স্ত্রীভিস্তু দেব্যন্তং নাম প্রযোজ্যং। " দেব্যন্তাহি স্ত্রিয়ঃ স্মৃতাঃ।"

ইতি উদ্বাহতত্ত্বধৃতবচনাৎ।

স্ত্রীষু দেবীতি বিপ্রাণাং ক্ষত্রিয়ানাঞ্চ কথ্যতে।
দাসীতি বৈশ্যশূদ্রাসু কথ্যতে মুনিপুঙ্গবৈঃ॥

ইতি বৃহদ্ধর্ম্মপুরাণ বচনাচ্চ।

ইতি ব্রাহ্মণপণ্ডিতানাং দ্বিতীয় ব্যবস্থা।

## তৃতীয়ব্যবস্থা।

পূর্ব্বোক্ত ব্রহ্মকায়স্থৈঃ ক্ষত্রিয়ৈরেব কৃতব্রাত্যপ্রায়শ্চিত্তৈরপি বৈধকর্ম্মাভিলাপাদিবাক্যে ত্রাতৃবর্ম্মান্তং নাম ওঁকারযুক্তং প্রযোজ্যং।

ইদানীন্তনৈঃ পূর্ব্বতনৈশ্চ প্রোক্তকায়স্থৈঃ দাস-পদোল্লেখেন যদ্যৎকর্ম্ম কৃতং বাক্যবাহুল্যরূপাঙ্গ ভঙ্গাদিতি তত্তৎকর্ম্ম সিদ্ধমেব।

প্রধানস্য ক্রিয়া যত্র সাঙ্গং তৎ ক্রিয়তে পুনঃ। তদঙ্গস্যাক্রিয়া যাস্তু নাবৃত্তি ন চ তৎক্রিয়েতি ছন্দোগপরিশিষ্টে, ইতি সতাংমতং।

ইত্যুপনিষদঃ।

ইতি ব্রাহ্মণ পণ্ডিতানাং তৃতীয়ব্যবস্থা।

## চতুর্থ ব্যবস্থা।

পূর্ব্বোক্ত ব্যবস্থা সৎপ্রমাণিকৈব, অধিকন্তু ইতি ন্যায়েনাস্মাভিস্ত প্রমাণান্তরমপ্যনুলিখ্যতে। ইত্যপি দাসাদিপদোল্লেখনকৃতং শ্রাদ্ধার্চ্চনাদিকং কর্ম্ম সিদ্ধমেব। দৈবকর্ম্ম ততঃ পিতৃকর্ম্মচ লক্ষ্যানুসারে তথা শ্রীবিষ্ণুস্মরণৈকেন সম্পূর্ণা ভবন্তু। যথা শ্রীকৃষ্ণে জীবিতে তদ্বান্ধবাশ্চ দ্বারকামাগত্য হতঃ কৃষ্ণ ইতি কথয়ামাসুঃ। তৎকালোচিতমখিলমুপরতক্রিয়াকলাপঞ্চক্রুঃ। তত্রচাস্য যুধ্যমানস্যাতিশ্রদ্ধয়া দত্তবিশিষ্টপাত্রোপযুক্তান্নাদিনা কৃষ্ণস্য বলপ্রাণপুষ্টিরভূদিতি। বান্ধবকৃত শ্রাদ্ধেন যথা জীবতঃ শ্রীকৃষ্ণস্য বলপ্রাণ পুষ্ট্যাভিধানেন তচ্চ শ্রাদ্ধংসিদ্ধমিত্যভিহিতং।

ইতি বিষ্ণুপুরাণং স্যমন্তকোপাখ্যানং।

অপিচ। অপবিত্রঃ পবিত্রোবা সর্ব্বাবস্থাং গতোঽপিবা। যঃ স্মরেৎ পুণ্ডরীকাক্ষং স বাহ্যাভ্যন্তরং শুচিঃ। যদক্ষরং পরিভ্রষ্টং মাত্রাহীনঞ্চ যদ্ভবেৎ। তৎ সর্ব্বমক্ষয়ং দেব শ্রীগোবিন্দপ্রসাদতঃ॥

নেহাতিক্রমনাশোঽস্তি প্রত্যবায়ো ন বিদ্যতে,
স্বল্পমপ্যস্য ধর্ম্মস্য ত্রায়তে মহতোভয়াৎ।

ইতি স্মৃতিঃ॥

ইতি ব্রাহ্মণপণ্ডিতানাং চতুর্থব্যবস্থা।

পূর্ব্বোক্ত ব্যবস্থা পত্রিকায় যে যে ব্রাহ্মণ পণ্ডিত মহাশয়েরা স্ব স্ব নাম ধাম লিখিয়া স্বাক্ষর করিয়াছেন, তাঁহাদিগের নাম নিম্নে লিখিত হইল।

পীতাম্বর তর্কভূষণ—নিবাস বিল্বপুষ্করিণী।—ইনি মহামহোপাধ্যায়। শ্রুতি, স্মৃতি, পুরাণ, ও তন্ত্রশাস্ত্রবেত্তা এবং নানাগ্রন্থপ্রকাশকর্ত্তা।

নবকুমার বিদ্যারত্ন—নিবাস আন্দুল। চতুর্ব্বেদাধ্যাপক।

ঈশ্বরচন্দ্র ন্যায়রত্ন—নিবাস ঐ ঐ

রাজচন্দ্র ন্যায়ভূষণ—নিবাস আন্দুল। চতুর্ব্বেদাধ্যাপক।

ভগবানচন্দ্র ন্যায়রত্ন—নিবাস কলিকাতা—রাজার বাগান।

মদনমোহন ন্যায়রত্ন—নিবাস আন্দুল।

প্রেমচাঁদ তর্কপঞ্চানন—নিবাস দ্বারহাটা। ইনি বিজ্ঞবর, প্রাজ্ঞ, স্মার্ত্ত, স্মৃতি, এবং ন্যায় দর্শনের অধ্যাপক।

কালীশঙ্কর বিদ্যাভূষণ—নিবাস উত্তরপাড়া।

জয়শঙ্কর তর্কালঙ্কার—নিবাস ঐ

মদনমোহন তর্কালঙ্কার—নিবাস কলিকাতা—ঠনঠনিয়া।

তারাচাঁদ তর্কবাগীশ—নিবাস কোন্নগর। ষড়দর্শন-দর্শক।

জয়নারায়ণ তর্কপঞ্চানন—নিবাস বহুড়া। ঐ।

নবকৃষ্ণ বিদ্যাবাচস্পতি—নিবাস কোন্নগর। ঐ।

বৈদ্যনাথ ন্যায়ালঙ্কার—নিবাস বাঁকুড়া সোনামুখী গ্রাম। ইনি পণ্ডিতাগ্রগণ্য মহাভাগবতবেত্তা।

রামগোপাল তর্কপঞ্চানন—নিবাস শ্রীরামপুর। ইনি তর্কশাস্ত্রবেত্তা।

ঈশ্বরচন্দ্র তর্কভূষণ—নিবাস কোলা। ইনি শিক্ষাকল্প, নিরুক্ত, ছন্দঃ, ব্যাকরণ, জ্যোতিষবেত্তা।

রামচরণ তর্কপঞ্চানন—নিবাস সালিখা। ইনি বিজ্ঞবর, শ্রুতিধর, গুণগ্রাহক গুণাকর।

দুর্গাপ্রসাদ বিদ্যাবাচস্পতি—নিবাস শিবপুর। ইনি ন্যায়, জ্যোতিষ, ব্যাকরণ, নানা অভিধান, প্রাচীন স্মৃতি ও নানা যজ্ঞপ্রকরণবেত্তা।

রাধামোহন বিদ্যালঙ্কার—নিবাস বর্দ্ধমান। ইনি ব্যাকরণ, অভিধান ভাট্ট, নাটক, স্মৃতি, পুরাণ, জ্যোতিষ, ন্যায়, দর্শনবেত্তা, এবং বর্দ্ধমানের মহারাজের রাজসভার পণ্ডিতাধ্যক্ষ।

হরিনাথ ন্যায়ভূষণ—নিবাস শিবপুর। ইনি পণ্ডিতচূড়ামণি, ন্যায়, অলঙ্কার, স্মৃতিসংহিতা, গীতা, প্রভৃতি শাস্ত্র সকল ইহাঁর কণ্ঠস্থিত।

মধুসূদন তর্কবাগীশ—নিবাস সালিখা। ঐ।

ঈশানচন্দ্র তর্কচূড়ামণি—নিবাস কোদালিয়া। ইনি পণ্ডিতচূড়ামণি, ন্যায়, অলঙ্কার, স্মৃতিসংহিতা, গীতা প্রভৃতি শাস্ত্রসকল ইঁহার কণ্ঠস্থিত।

গৌরীশঙ্কর তর্কসিদ্ধান্ত—নিবাস বলাগড়। ঐ ঐ

ইনি বুধতুল্য পণ্ডিত বিশারদ, নানাশাস্ত্রবিদগ্ধ।

রামধন শিরোমণি—নিবাস খাটরা। ইনি বুধতুল্য পণ্ডিত, নানাশাস্ত্রবিশারদ।

বিশ্বেশ্বর বিদ্যালঙ্কার—নিবাস আঁটপুর। ঐ ঐ

পিতাম্বর চূড়ামণি—নিবাস মহিবাটী। ঐ ঐ

মধুসূদন তর্কালঙ্কার—নিবাস মিহরপুর। ঐ ঐ

রামদাস তর্কসিদ্ধান্ত—নিবাস শিবপুর। ঐ ঐ

কৈলাসনাথ সিদ্ধান্তবাগীশ—নিবাস শিবপুর। ঐ ঐ

লক্ষ্মণচরণ তর্কসিদ্ধান্ত—নিবাস ভবানীপুর। ঐ ঐ

রামগোপাল তর্কালঙ্কার—নিবাস ঝাপড়দহ। ঐ ঐ

ঈশ্বরচন্দ্র চূড়ামণি—নিবাস বেগমপুর। ঐ ঐ

অভয়াচরণ তর্কালঙ্কার—নিবাস জনাইবাক্সা। ইনি মহামহোপাধ্যায়, তর্কে পণ্ডিত।

হলধর তর্কচূড়ামণি—নিবাস ভাটপাড়া। ইনি মহামহোপাধ্যায়, ব্রহ্মঠাকুর মহাশয়, গৌরদেশের গুরু কল্পতরু।

রামরতন বিদ্যালঙ্কার—নিবাস কলিকাতা হোগলকুড়া। এই মহাশয়ের বয়ঃক্রম প্রায় শতবর্ষ হইয়াছিল, ইনি সর্ব্বশাস্ত্রবেত্তা মহোপাধ্যায়।

জয়নারায়ণ তর্কপঞ্চানন—নিবাস নারিকেলডাঙ্গা। ইনি সংস্কৃত কালেজের পণ্ডিতচূড়ামণি গুণাকর, বিদ্যাধর, শাস্ত্রে শূলপাণি।

শ্যামাচরণ তর্কবাগীশ—নিবাস বংশবাটী। ইনি তত্ত্ববোধিনী সভার সহকারী সম্পাদক, মহামহোপাধ্যায়, নানাশাস্ত্রে পারদর্শী।

শ্রীধর ন্যায়রত্ন—নিবাস ইলছোবামোণ্ডলাই। ইনি বর্দ্ধমানের মহারাজার পণ্ডিত।

শ্রীনাথ বিদ্যাভূষণ—নিবাস মাহেশ। ইনি শ্রুতি, স্মৃতি, পুরাণ, তন্ত্র, ব্যাকরণ, ও জ্যোতিষশাস্ত্রবেত্তা।

# দ্বিতীয় খণ্ড।

## কায়স্থ সম্বন্ধীয় অগ্নিপুরাণোক্ত বচনের প্রকৃত অর্থ নির্ণয়।

বঙ্গদেশস্থ আর্য্য কায়স্থ ক্ষত্রিয়কে আদিম শূদ্রবংশজ প্রমাণ করণার্থ অনেকে অগ্নিপুরাণের বচন ব্যবহার করিয়াছেন। যথা;

আদৌ প্রজাপতের্জাতা মুখাদ্বিপ্রাঃ সদারকাঃ (১)।
বাহ্বোশ্চ ক্ষত্রিয়াজাতা উর্ব্বোর্বৈশ্যা বিজজ্ঞিরে॥
পাদাচ্ছূদ্রশ্চ সম্ভূতঃ ত্রিবর্ণস্য চ সেবকঃ।
হিমনামা সুতস্তস্য প্রদীপস্তস্যপুত্রকঃ॥
কায়স্থস্তস্য পুত্রোঽভূৎ বভূব লিপিকারকঃ।
কায়স্থস্য ত্রয়ঃ পুত্রা বিখ্যাতা জগতীতলে॥
চিত্রগুপ্তশ্চিত্রসেনঃ বিচিত্রশ্চ তথৈবচ।
চিত্রগুপ্তো গতঃস্বর্গে বিচিত্রো নাগসন্নিধৌ॥
চিত্রসেনঃ পৃথিব্যাং বৈ ইতি শাস্ত্রঃ প্রচক্ষ্যতে। (২)
বসুর্ঘোষো গুহোমিত্রোদত্তঃ করণ এব চ॥
মৃত্যুঞ্জয়শ্চ সপ্তৈতে চিত্রসেনসুতা ভুবি।
করণস্য সুতাজাতা নাগোনাথশ্চ দাসকঃ॥
মৃত্যুঞ্জয়তনূদ্ভূতা দেবোসেনশ্চ পালিতঃ।
সিংহশ্চৈব তথাখ্যাতশ্চৈতে পদ্ধতিকারকাঃ॥
মৃত্যুঞ্জয়বংশসম্ভূতা নিত্যানন্দোনৃপেশ্বরঃ।
তস্যাপি বংশসংজাতাঃ সপ্তাশীতি প্রকীর্ত্তিতাঃ॥

---

(১ সবেদকাঃ পাঠান্তরং।

(২) কোন কোন গ্রন্থে ইতি শূদ্রঃ প্রচক্ষ্যতে পাঠ আছে।

প্রথমে ব্রহ্মার মুখ হইতে সস্ত্রীক ব্রাহ্মণ, বাহু হইতে ক্ষত্রিয় ও উরু হইতে বৈশ্য জন্মে। পদ হইতে ত্রিবর্ণের সেবক শূদ্র উৎপন্ন হয়, তাহার পুত্র হিম, তাহার পুত্র প্রদীপ।

অতীতকালে অর্থাৎ হিম ও প্রদীপের পূর্ব্বে তাহার অর্থাৎ ব্রহ্মার কায়স্থ-নামা এক পুত্র হন। ইনি লিপিকারক। কায়স্থের তিন পুত্র জগতীতলে বিখ্যাত; চিত্রগুপ্ত, চিত্রসেন ও বিচিত্র। চিত্রগুপ্ত স্বর্গে, বিচিত্র নাগলোকে বসবাস করিলেন। চিত্রসেন পৃথিবীতে রহিলেন, এই হেতু শাস্ত্রে তাঁহাদের উল্লেখ আছে।

চিত্রসেনের পুত্র বসু, ঘোষ, গুহ, মিত্র, দত্ত করণ ও মৃত্যুঞ্জয়। করণের পুত্র নাগ, নাথ ও দাস। মৃত্যুঞ্জয়ের আত্মজ, দেব, সেন, পালিত, ও সিংহ। মৃত্যুঞ্জয়ের বংশোদ্ভব নিত্যানন্দ রাজার সন্তান অবশিষ্ট সপ্তাশীতি বংশ।

“ কায়স্থস্তস্যপুত্রোঽভূৎ” এই পদের “ তস্য ” শব্দ শূদ্রের পৌত্র প্রদীপের পরিবর্ত্তে ব্যবহৃত হইয়াছে মনে করিয়া অনেকে ঐ মহাত্মাদিগকে শূদ্র বলিয়া সিদ্ধান্ত করিয়াছেন ( ১ )। কিন্তু ঐরূপ হইলে ঐ বচনের প্রথমতঃ পরাশরের বচনের সহিত বিরোধ হয়। পরাশর বলেন ব্রহ্মার পুত্র প্রদীপ ব্রহ্মার দক্ষিণ পদ, ও বাম পদ হইতে তাঁহার পত্নী উৎপন্ন হইয়া কায়স্থ হন। ঐ ব্রহ্মার পুত্র প্রদীপের পুত্র ( বংশজ ) চিত্রগুপ্ত, সেনী ( চিত্রসেন ) চিত্রাঙ্গদ ( বিচিত্র )।

দ্বিতীয়ত, আচারনির্ণয় তন্ত্রের সহিত বিরোধ জন্মিতেছে। তাহাতে বিবৃত হইয়াছে কায়স্থ শূদ্র নহে, শূদ্রের পূজনীয় ক্ষত্রিয় ও বৈশ্যের তুল্য, ব্রহ্মা হইতে উদ্ভূত।

তৃতীয়তঃ, পদ্মপুরাণ, ভবিষ্যপুরাণ, বিষ্ণুপুরাণ, বিজ্ঞানতন্ত্র, ব্যোমসংহিতা আপস্তম্বশাখা, যমস্মৃতি প্রভৃতি সমস্ত ধর্ম্ম গ্রন্থের সহিত বিরোধ হইতেছে। ঐ সকল গ্রন্থে একবাক্যে কায়স্থ ক্ষত্রিয় ব্রহ্মকায় হইতে উদ্ভূত, শূদ্র নহে এইরূপ বিবৃত হইয়াছে। অতএব “ চিত্রগুপ্ত শূদ্রের প্রপৌত্র ” অগ্নিপুরাণের

( ১ ) জাতিমিত্র দ্বিতীয়ভাগ ও কায়স্থ সন্দোপসংহিতা, ও কায়স্থ-দীপিকা দেখ।

বচনের এইরূপ অর্থ করিলে অন্যান্য সমস্ত ধর্ম্মগ্রন্থকে অবিশ্বাস করিতে হয়। তাহা কিরূপে সম্ভবে ?

প্রাচীন পণ্ডিতেরাও স্থির করিয়াছেন যে শাস্ত্রার্থের বিরোধ উপস্থিত হইলে যাহাতে এক বাক্যত্বে অর্থ হয় এরূপ অর্থ করা আবশ্যক, একবাক্যত্বে অর্থ হইতে না পারিলে অধিকাংশ শাস্ত্রে যাহা লিখিত আছে তাহারই প্রামাণ্য হইবে। সমান প্রমাণ স্থলে ন্যায় যুক্তির অনুসরণ করা কর্ত্তব্য ; যথা

সম্ভবত্যেকবাক্যত্বে বাক্যভেদো ন চেষ্যতে।
বিরোধেঽত্র বাক্যানাং প্রামাণ্যং তত্র ভূয়সাং।
তুল্যপ্রমাণসত্ত্বে তু ন্যায় এব প্রবর্ত্তকঃ ॥
স্মার্ত্তোদ্ধৃত মলমাসতত্ত্ব।

সুতরাং অগ্নিপুরাণ, কায়স্থ প্রদীপ অথবা চিত্রগুপ্ত প্রভৃতিকে শূদ্রবংশজ বলিয়াছেন, তর্কানুরোধে স্বীকার করিলেও কায়স্থ শূদ্র নহে, ক্ষত্রিয় ; এতৎ-সম্বন্ধে অধিকাংশ প্রমাণ থাকা স্থলে কেবল মাত্র এক অগ্নিপুরাণের বাক্য কখনই প্রামাণ্য হইতে পারে না।

বিশেষ বিবেচনা করিয়া দেখিলে প্রতীতি হয় যে, যখন সমস্ত ধর্ম্মগ্রন্থ বলিয়াছেন ব্রহ্মকায়স্থ জাতিতে ক্ষত্রিয়, শূদ্রের পূজনীয়, তখন অগ্নিপুরাণ যে ঐ সকল গ্রন্থের অনৈক্যে কায়স্থকে শূদ্রবংশজ বলিবেন কখনই সম্ভব নহে। অতএব অগ্নিপুরাণের বাক্য অন্যান্য গ্রন্থের সহিত এক বাক্যত্বে অর্থ করিলে কখনই অন্যান্য গ্রন্থের সহিত বিরোধ হইতে পারে না।

"কায়স্থ স্তস্য পুত্রোঽভূৎ" এই পদের "তস্য" শব্দ ( প্রথম পংক্তির ) প্রজাপতির সর্ব্বনামপদ গণ্য করিলে আর কোন গ্রন্থের সহিতই বিরোধ থাকে না। সুতরাং কায়স্থ ব্রহ্মার পুত্র, শূদ্র প্রদীপের বংশ নহে, এইরূপ অর্থ হইবে।

অগ্নিপুরাণের উল্লিখিত বচনের "আদৌ" শব্দ দ্বারা প্রথমোৎপন্ন ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্রের উৎপত্তি ব্যক্ত হইয়াছে। তন্মধ্যে প্রথমোক্ত বর্ণত্রয় আর্য্য। সুতরাং প্রথম দুই পংক্তিতে আর্য্য বর্ণত্রয়ের পরিচয় বর্ণিত হইয়াছে।

শূদ্র অনার্য্য ও ঐ বর্ণত্রয়ের সেবক। সুতরাং দ্বিতীয় দুই পংক্তি দ্বারা শূদ্রের উৎপত্তি, বৃত্তি ও বংশ-কীর্ত্তিত হইয়াছে।

কায়স্থ প্রথমোৎপন্ন ঐ বর্ণ চতুষ্টয়ের পরে ব্রহ্মা হইতে উদ্ভূত ও স্বতন্ত্র সমাজবদ্ধ ছিলেন। সুতরাং পঞ্চম পংক্তি হইতে তাহার বিষয় বর্ণিত হইয়াছে।

শূদ্রের পুত্র হিম ও পৌত্র প্রদীপের ভূতপূর্ব্ব অতীত কালে কায়স্থের উৎপত্তি হয়। এই নিমিত্ত গ্রন্থকার অতীত কাল নির্ণায়ক " অভূৎ " ক্রিয়া দ্বারা ব্যক্ত করিয়াছেন যে কায়স্থ উহাদের বহু পূর্ব্বে স্বতন্ত্র উৎপন্ন হইয়াছে। কায়স্থ শূদ্রের প্রপৌত্র প্রদীপের পুত্র, এইরূপ বলিবার অভিপ্রায় থাকিলে গ্রন্থকার " অভূৎ " ক্রিয়া ব্যবহার না করিয়া " কায়স্থ স্তস্য পুত্রকঃ বভূব লিপিকারকঃ " এইরূপ লিখিতেন।

" ইতি শাস্ত্রঃ প্রচক্ষ্যতে " এই পদের দ্বারা বিবৃত হইয়াছে যে কায়স্থ বর্ণ চতুষ্টয়ের পরে উদ্ভূত—এই হেতু তাহাদের বিষয় শাস্ত্রে কথিত হইয়াছে অর্থাৎ ইহারা স্বতন্ত্ররূপে উৎপন্ন এই নিমিত্তই শাস্ত্রকারেরা ইহাদের বিষয় লইয়া এতাধিক আন্দোলন করিয়াছেন। অগ্নিপুরাণীয় উল্লিখিত বচনের এইরূপ অর্থ করিলে কোন ধর্ম্মশাস্ত্রের সহিতই বিরোধ হয় না।

এক কূটতর্ক হইতে পারে, যে কায়স্থ প্রথমোৎপন্ন বর্ণ চতুষ্টয়ের পরে ব্রহ্মা হইতে উদ্ভূত স্বতন্ত্র সম্প্রদায়, এইরূপ হইলে আদিম বর্ণ চতুষ্টয়ের বর্ণনার পরেই কায়স্থের বিষয় বর্ণিত হইত। শূদ্র, শূদ্রের পুত্র ও পৌত্রের উল্লেখ করিয়া তৎপরে " তস্য " শব্দ প্রয়োগ হইত না।

তাহার উত্তর এই—প্রদীপ নামে দুই ব্যক্তি ছিলেন, একজন শূদ্রের পৌত্র ও অপর জন ব্রহ্মার পুত্র। ব্রহ্মার পুত্র দ্বিতীয় প্রদীপই কায়স্থ উপাধি প্রাপ্ত হন। ঐ দুই ব্যক্তি এক নহেন এ বিষয় প্রতিপন্ন করিবার জন্য গ্রন্থকার শূদ্রবংশ কীর্ত্তন কালে প্রদীপ শূদ্রের পৌত্র,এইরূপ বর্ণন করিয়াছেন। এবং তৎপরে ব্রহ্মার পুত্র কায়স্থ উপাধিতে পরিচিত প্রদীপের উল্লেখ কালে " প্রদীপ " শব্দ ব্যবহার না করিয়া কেবল কায়স্থ শব্দ ব্যবহার করিয়াছেন। এই নিমিত্ত শূদ্রবংশের বর্ণনা শেষ হইলেই " অভূৎ " ক্রিয়া দ্বারা এইরূপ

বুঝাইতেছে যে ব্রহ্মার পুত্র কায়স্থ প্রদীপ, শূদ্রপৌত্র প্রদীপের পূর্ব্বকালে (অতীতকালে) জন্মগ্রহণ করিয়াছিলেন।

"কায়স্থ" শব্দ ব্যক্তি বাচক অথবা জাতিবাচক শব্দ নহে। উহা উপাধিবাচক শব্দ, উহার অর্থ উন্নত ব্রাহ্ম। প্রকৃত নামের পরিবর্ত্তে অনেক সময়ে উপাধি ব্যবহার হইয়া থাকে। সুতরাং অগ্নিপুরাণে কেবল কায়স্থ শব্দ ব্রহ্মার পুত্র প্রদীপের পরিবর্ত্তে ব্যবহৃত হইয়াছে।

বলা যাইতে পারে, কায়স্থ শূদ্রের বংশজ নহে, স্বতন্ত্র সম্প্রদায়, ব্রহ্মা হইতে উদ্ভূত বর্ণনার অভিপ্রায় থাকিলে পদ্মপুরাণ প্রভৃতি গ্রন্থের ন্যায় কায়স্থের বিষয় স্পষ্ট বর্ণনা না হইয়া কি জন্য এরূপ জটিল ভাবে বর্ণিত হইল। কিন্তু পাণ্ডিত্য প্রদর্শনার্থ পণ্ডিতেরা অনেক সময়ে এরূপ রচনা-কৌশল ব্যবহার করিয়া থাকেন যে, তাহার নানা প্রকার অর্থ হয়। আবার সমস্ত গ্রন্থের এক বাক্যত্বে তাহার প্রকৃত মর্ম্ম গৃহীত হইয়া থাকে। অতএব উহা কেবল রচনাকৌশল মাত্র।

অগ্নিপুরাণ ব্যতীত অন্যান্য পুরাণেও অনেক বিষয় এরূপ জটিলভাবে বর্ণিত হইয়াছে যে তাহার প্রকৃত অর্থ গ্রহণ করা দুঃসাধ্য। ব্যাসকূটের বিষয় অনেকেই অবগত আছেন। ঐরূপ জটিল ভাবপূর্ণ পুরাণসমূহ তামস-পুরাণ বলিয়া বিখ্যাত।

তামস শব্দের অর্থ প্রমাদ, মোহ, ভয়, কান্তি, বিষাদ, শোক, অরাতি ও অনার্য্যতা। (১) তামস শব্দের অর্থ খল। (২) এতদ্দ্বারা প্রতিপন্ন হয় যে খলতাবশতঃ তামসপুরাণের কোন কোন অংশ জটিলভাবে বর্ণিত হইয়াছে। সুতরাং তদ্দ্বারা মনুষ্যসমাজ খলতাপূর্ণ হইয়া উঠিলে ইহার প্রতিবিধানের প্রয়োজন হয়। মানবগণ তামসপুরাণ পাঠ না করে এজন্য পুরাণ সকল ত্রিধা বিভক্ত হইয়া কোন্ পুরাণ পাঠ্য ও অপাঠ্য তাহা নির্দ্দিষ্ট হইয়াছে। যথা, মৎস্য, কূর্ম্ম, লিঙ্গ, শিব, (বায়ু) স্কন্দ ও অগ্নি এই ছয়

---

(১) ইতি অশ্বমেধিক পর্ব্ব।

(২) মেদিনি।

খানি পুরাণ তামস। বিষ্ণু, নারদ, ভাগবত, গরুড়, পদ্ম ও বরাহ এই ছয়খানি সাত্ত্বিক; ব্রহ্মাণ্ড, ব্রহ্মবৈবর্ত্ত, মার্কণ্ডেয়, ভবিষ্য, বামন ও ব্রহ্ম এই ছয় খানি রাজসিক পুরাণ (১)। সাত্ত্বিকপুরাণ পাঠে মোক্ষ, রাজসপুরাণ পাঠে স্বর্গ ও তামসপুরাণ পাঠে নিরয়প্রাপ্ত হইতে হইবে, শাস্ত্রে এইরূপ নির্দ্দিষ্ট হইয়াছে (২)। এইরূপ কঠোর শাসন প্রয়োগ হইলে তামসপুরাণ আর আদৃত হইল না। সুতরাং মানব সমাজে পুনরায় শান্তি ও সৌহার্দ্দ্য স্থাপন হইয়াছিল।

তামসপুরাণ অনাদৃত হইলে ক্রমে ক্রমে তাহা লোপ হইবার উপক্রম হইল। বহু আয়াসলব্ধ পুরাণ সকল একেবারে লোপ না হয়, এই নিমিত্ত পিতামহ ব্রহ্মা স্বয়ং তাহার এক এক অংশ পুণ্যপ্রদ বলিয়া নির্দ্ধারিত করিলেন। অগ্নিপুরাণের ঈশান, কল্পবৃত্তান্ত, বশিষ্ঠ ও অনল উপাখ্যান অর্থাৎ দশ সহস্র শ্লোক পাঠ ও শ্রবণ করিলে সর্ব্বপাপ বিনষ্ট হয় এইরূপ নির্দ্দিষ্ট হইয়াছে (৩)। অগ্নিপুরাণ ১৫৪০০ শ্লোকে

---

(১) তামসপুরাণানি, যথা।
মাৎস্যং কৌর্ম্মং তথা লৈঙ্গং, শৈবং স্কন্দং তথৈবচ।
আগ্নেয়ঞ্চ ষড়েতানি তামসানি যথা।
সাত্ত্বিক পুরাণানি যথা।
বৈষ্ণবং নারদীয়ঞ্চ তথা ভাগবতং শুভং।
গারুড়ঞ্চ তথা পাদ্মং বারাহং শুভ দর্শনে॥
সাত্ত্বিকাণি পুরাণানি বিজ্ঞেয়ানি শুভানিবৈ।
রাজস পুরাণানি যথা।
ব্রহ্মাণ্ডং ব্রহ্মবৈবর্ত্তং মার্কণ্ডেয়ং তথৈবচ।
ভবিষ্যং বামনং ব্রাহ্মং রাজসানি নিবোধত॥
ইতি পাদ্মে উত্তরখণ্ডে।

(২) সাত্ত্বিকা মোক্ষদাঃ প্রোক্তা রাজসাঃ স্বর্গদাঃ শুভাঃ।
তথৈব তামসা দেবি নিরয় প্রাপ্তিহেতবঃ॥

(৩) ব্রহ্মোবাচ। অথাতঃ সংপ্রবক্ষ্যামি তবাগ্নেয়পুরাণকং।
ঈশানকল্পবৃত্তান্তং বশিষ্ঠায়ানলোব্রবীৎ॥

সম্পূর্ণ ( ১ )। সুতরাং জাতিমালা প্রভৃতি অন্যান্য অধ্যায়ের ৫৪০০ শ্লোক অপাঠ্য। উপরি লিখিত " আদৌ প্রজাপতের্জাতা " ইত্যাদি শ্লোক জাতিমালার অন্তর্গত, এ নিমিত্ত উহা অপাঠ্য।

কোন কোন পুস্তকে লিখিত আছে, " চিত্রগুপ্তো গতঃস্বর্গে বিচিত্রো নাগসন্নিধৌ ॥ চিত্রসেনঃ পৃথিব্যাং বৈ " ইতি শূদ্রঃ প্রচক্ষ্যতে। " কিন্তু " ইতি শূদ্রঃ প্রচক্ষ্যতে " পাঠের পরিবর্ত্তে " ইতি শাস্ত্রঃ প্রচক্ষ্যতে " পাঠান্তরও আছে। অতএব দুই প্রকার পাঠের মধ্যে এক প্রকার পাঠ যে কৃত্রিম ও কারণবশতঃ রূপান্তরিত হইয়াছে তাহাতে কোন সন্দেহ হইতে পারে না।

" ইতি " শব্দের অর্থ এই হেতু, এই প্রকারে, এই নিমিত্ত ( ২ )। " প্রচক্ষ্যতে " শব্দের অর্থ কথিত। " ইতি শূদ্রঃ প্রচক্ষ্যতে " পদের অর্থ এই হেতু শূদ্র বলিয়া কথিত। অতএব কায়স্থ ও চিত্রগুপ্ত প্রভৃতি তিন ভ্রাতা শূদ্র বংশজাত হইলে তাহারা শূদ্রের পৌত্র প্রদীপের বংশজাত শূদ্র ছিলেন। সুতরাং " এই হেতু কথিত " এরূপ পদ ব্যবহার করিবার কোন আবশ্যক ছিল না।

" ইতি শূদ্রঃ প্রচক্ষ্যতে " এই পদ দ্বারা স্পষ্ট বুঝাইতেছে যে চিত্রগুপ্ত প্রভৃতি কায়স্থগণ প্রকৃতার্থে শূদ্র নহে, তাহারা কোন কারণবশতঃ শূদ্র বলিয়া আখ্যাত হইয়াছেন। কিন্তু কি কারণবশতঃ উহারা যে শূদ্র বলিয়া আখ্যাত তাহা লিখিত হয় নাই। সুতরাং কারণ নির্দ্দেশ না করিয়া একেবারে " এই হেতু শূর্দ্র কথিত " এইরূপ পদ ব্যবহার করিলে লেখকের প্রতি দোষারোপ হয়।

---

তৎপদ দশ সাহস্রং নাম্নাং চরিতমস্তু তং।
পঠতাং শৃণ্বতাঞ্চৈব সর্ব্বপাপহরং নৃণাং॥
নারদীয় পুরাণ চতুর্থপাদে।

( ১ ) শ্রীভাগবতীয় দ্বাদশ স্কন্ধ দেখ।

( ২ ) ইতি হেতু প্রকরণং প্রকাশাদি নিমিত্তেষু।
ইত্যমর।

যদি বলা যায় চিত্রগুপ্ত স্বর্গে ও বিচিত্র পাতালে গমন করিলেন, চিত্রসেন পৃথিবীতে অবস্থিতি করিলেন—এই নিমিত্ত তিনি শূদ্র বলিয়া আখ্যাত হইলেন। এরূপ বলিলে অবশ্যই স্বীকার করিতে হইবে যে কায়স্থ শূদ্র নহে, চিত্রসেন পৃথিবীতে রহিলেন এই হেতু কেবল তিনিই শূদ্র বলিয়া আখ্যাত হইয়াছেন মাত্র। কিন্তু পৃথিবীতে থাকিলেই যে শূদ্র হইতে হইবে তাহার কোন অর্থ নাই। যখন অন্যান্য বর্ণ পৃথিবীতে থাকা হেতু শূদ্র বলিয়া আখ্যাত হয় নাই তখন কায়স্থ সম্বন্ধে ঐরূপ হওয়া কখনই সম্ভব নহে।

চিত্রসেন পৃথিবীতে থাকা হেতু শূদ্র বলিয়া কথিত—এইরূপ গণ্য করিলে উহা বিষ্ণুপুরাণের সহিত অনৈক্য হইতেছে। বিষ্ণুপুরাণে বিবৃত হইয়াছে চিত্রসেন ও বিচিত্রাদি ক্ষত্রিয়। যথা,

"চিত্রসেন বিচিত্রাদ্যা ভবিষ্যন্তি মহীক্ষিতঃ।" সুতরাং এই হেতু শূদ্র বলিয়া আখ্যাত এরূপ পাঠ কখনই হইতে পারে না।

"ইতি শাস্ত্রঃ প্রচক্ষ্যতে" পাঠই যে প্রকৃত তাহা কায়স্থ বিদ্বেষী জাতিমিত্র প্রকারান্তরে স্বীকার করিয়াছেন। জাতিমিত্র দ্বিতীয় ভাগ ৫৬ পৃষ্ঠার টীকা দেখ। যাহা হউক "ইতি শূদ্রঃ প্রচক্ষ্যতে" পাঠ প্রকৃত পাঠ নহে, "ইতি শাস্ত্রঃ" পাঠই প্রকৃত।

কোন কোন পুস্তকে লিখিত আছে "আদৌ প্রজাপতের্জাতা মুখাদ্বিপ্রাঃ সবেদকাঃ" এবং কোন স্থলে "মুখাদ্বিপ্রাঃ সদারকাঃ" পাঠ আছে। বেদ ও অন্যান্য ধর্ম্মশাস্ত্রে লিখিত হইয়াছে, ব্রহ্মার মুখ হইতে ব্রাহ্মণ, বাহু হইতে ক্ষত্রিয়, ঊরু হইতে বৈশ্য ও পদদ্বয় হইতে শূদ্র উৎপন্ন হইয়াছে। যথা—

ব্রাহ্মণোঽস্য মুখমাসীৎ বাহূরাজন্যঃ কৃতঃ।
ঊরূতদস্যযদ্বৈশ্যঃ পদ্ভ্যাং শূদ্রোঽজায়ত ॥

ইতি শ্রুতি।

ব্রাহ্মণাঃ ক্ষত্রিয়া বৈশ্যাঃ শূদ্রাশ্চ দ্বিজসত্তম।
পাদোরুবক্ষস্থলতঃ মুখতশ্চ সমুদ্গতাঃ ॥

বিষ্ণুপুরাণং।

বভূবুর্ব্রাহ্মণো বক্ত্রাদন্যা ব্রাহ্মণ জাতয়ঃ।

ব্রহ্মবৈবর্ত্ত।

আদৌ প্রজাপতের্জাতা মুখাদ্বিপ্রাঃ সবেদকাঃ।

পরাশর।

ব্রাহ্মণবর্ণ সস্ত্রীক উৎপন্ন হইয়াছে, আধুনিক জাতিমালা ব্যতীত অন্য কোন গ্রন্থই বলে না। সুতরাং "সদারকাঃ" পাঠ শ্রুতি স্মৃতি প্রভৃতি ধর্ম্মগ্রন্থের বিপরীত হইতেছে। বেদ ব্রাহ্মণের বৃত্তি। অতএব ব্রাহ্মণ বেদ সহ ব্রহ্মার মুখ হইতে উৎপন্ন (সবেদকাঃ) এই পাঠই প্রকৃত, সদারকা পাঠ প্রকৃত নহে।

ইতিপূর্ব্বে বলা হইয়াছে, কায়স্থ প্রথমতঃ বেদোক্ত কর্ম্মকাণ্ড পরিত্যাগ পূর্ব্বক উন্নত ব্রাহ্মধর্ম্মাবলম্বন করেন, এই নিমিত্ত তাহারা বেদাচারী ব্রাহ্মণের বিদ্বেষভাজন হইয়াছিলেন। এই নিমিত্ত প্রতীত হয় যে বিদ্বেষবশতঃ স্থান বিশেষে ব্রাহ্মণগণ আপনাদের বর্ণসঙ্করত্ব লোপকরণার্থে ও কায়স্থকে শূদ্র বলাইবার নিমিত্ত সচেষ্ট হইয়া থাকিবেন। তামসপুরাণ এক প্রকার অপাঠ্য ছিল, সুতরাং তাহার রচনা ও ভাবের কোন অংশের কোন পরিবর্ত্তন করিলে কেহই লক্ষ্য করিত না। এতৎপ্রযুক্ত "মুখাদ্বিপ্রাঃ সবেদকাঃ" এই পাঠের পরিবর্ত্তে "মুখাদ্বিপ্রাঃ সদারকাঃ" ও "ইতি শাস্ত্র" পাঠের পরিবর্ত্তে "ইতি শূদ্রঃ" লিখিত হইয়াছে।

কালক্রমে কায়স্থগণ ভোগবিলাসী ও সুখাভিলাষী হইয়া আপনাদের মূলতত্ত্ব বিস্মৃত হইয়াছিলেন। রামানন্দ শর্ম্মা কারিকা লিখিতে প্রবৃত্ত হইয়া কায়স্থের শূদ্র আখ্যা বলবতী রাখিবার ও ব্রাহ্মণের বর্ণসঙ্করত্ব অপবাদ দূর করনাভিপ্রায়ে "সবেদকাঃ" পরিবর্ত্তে "সদারকাঃ" ও "ইতি শাস্ত্রঃ" পরিবর্ত্তে "ইতি শূদ্রঃ" এইরূপ পাঠবিশিষ্ট পুস্তকের উপর নির্ভর করিয়া কারিকা প্রস্তুত করিলেন। তাহার অবিকল পাঠ শব্দকল্পদ্রুমেও উদ্ধৃত হইয়াছে। অগ্নিপুরাণ প্রকৃতার্থে কায়স্থকে শূদ্রবংশজ বলিয়া ব্যক্ত করেন নাই, বর্ণচতুষ্টয়ের উৎপত্তির পরে কায়স্থ ব্রহ্ম হইতে উদ্ভূত এইরূপ বিবৃত হইয়াছে।

## ঘটক কারিকাখণ্ডন।

বঙ্গীয় কুলীন ও মৌলিক কায়স্থদিগের ঘটক রামানন্দ শর্ম্মা পরিবর্ত্তিত পাঠ সম্পন্ন অগ্নিপুরাণকে আদর্শ করিয়া কারিকা প্রস্তুত করিয়াছেন। কিন্তু তিনি তাঁহার কারিকাতে কায়স্থদিগকে চিত্রগুপ্তের বংশজাত বলিয়া বর্ণন করিয়াছেন। ইহা পূর্ব্বে প্রমাণিত হইয়াছে যে চিত্রগুপ্ত শূদ্র নহেন, ক্ষত্রিয়, এবং "চিত্রসেনঃ পৃথিব্যাং বৈ ইতি শাস্ত্রঃ প্রচক্ষ্যতে" এই পাঠই প্রকৃত, "ইতি শূদ্রঃ প্রচক্ষ্যতে" এই পাঠ প্রকৃত নহে। সুতরাং বঙ্গীয় ঘটক কারিকার লিখনানুসারে কুলীন ও মৌলিক কায়স্থগণ চিত্রগুপ্তের বংশজ ক্ষত্রিয় প্রতীয়মান হইতেছেন।

কায়স্থ যে কাহার পুত্র বা বংশ তাহা দক্ষিণ রাঢ়ীয় কারিকায় বর্ণিত হয় নাই। কায়স্থের বিষয় বর্ণন করণার্থ "অথ শূদ্রস্য পরিচয়ঃ" এইরূপে তিনি বর্ণনীয় বিষয় আরম্ভ করিয়াছেন; এতদ্ব্যতীত আর কিছুই বলেন নাই। কারিকাকারক যখন কায়স্থদিগের বংশাবলী লিখিতে প্রবৃত্ত হইলেন, তখন মূল পুরুষ হইতে বর্ণনা করাই তাঁহার পক্ষে উচিত ছিল। যাহাহউক "অথ শূদ্রস্য পরিচয়ঃ" এই পদের দ্বারা ঐ কায়স্থগণ প্রকৃতার্থে আদিম শূদ্রবংশজাত অথবা আচারভ্রষ্ট শূদ্রত্ব প্রাপ্ত ক্ষত্রিয়বংশজাত, তাহা নিশ্চয় হইতে পারে না। অতএব প্রতিপন্ন হইতেছে যে, এই কায়স্থগণ কাহার বংশজ, তাহা ঐ কারিকাকারক অবগত ছিলেন না। স্মার্ত্তবাগীশের ডিক্রী অনুসারে ব্রহ্মকায়স্থগণ বৃষলত্ব প্রাপ্ত, কালক্রমে শূদ্র বলিয়া আখ্যাত হইয়াছিলেন। সুতরাং কারিকাকারক মূল অনুসন্ধান না করিয়া ঐ প্রবাদের উপর নির্ভর পূর্ব্বক কুলীন ও মৌলিক কায়স্থদিগের পরিচয় বর্ণনার্থ "অর্থ শূদ্রস্য পরিচয়ঃ" বলিয়া প্রস্তাবিত বিষয় আরম্ভ করিয়াছেন।

এই কারিকাকারক কায়স্থগণের বঙ্গাগমনের বেশ ও তাহাদের পরিচয় যে সকল শব্দদ্বারা লিপিবদ্ধ করিয়াছেন তদ্দ্বারা তাহারা ক্ষত্রিয় রাজবংশজ প্রমাণিত হইয়াছে। (১) এই কারিকায় মৌলিক কায়স্থ সম্বন্ধে বিবৃত

---

(১) প্রথমভাগ কায়স্থপুরাণ ১০৬—১১০ পৃঃ

হইয়াছে "গৌড়েঽষ্টৌ কীর্ত্তিমন্তশ্চিরবসতি কৃত্বা মৌলিকাঃ" অর্থাৎ মৌলিকেরা গৌড়দেশের বাসেন্দা। ভবিষ্যপুরাণে লিখিত হইয়াছে দেশের নাম অনুসারে চিত্রগুপ্তের বংশধর কায়স্থগণের গৌড়া ইত্যাদি সংজ্ঞা হইয়াছে, যথা—

চিত্রগুপ্তান্বয়ে জাতাঃ শৃণু তান্ কথয়ামি তে।
* * গৌরাঃ * * ॥

পরাশরও ঐরূপ বলিয়াছেন, যথা—

চিত্রগুপ্তো বসেৎস্বর্গে চিত্রাঙ্গো নাগসন্নিধৌ।
শ্রেণীচ মর্ত্তলোকে বৈ ক্রমাদ্দেশান্তরং গতঃ॥
* * গৌড়ে * দেশকে।
এতেষাঞ্চ সুতাঃ যে যে তেঽপি তদ্দেশসংজ্ঞকাঃ॥

অতএব চিত্রগুপ্তের বংশজাত কায়স্থই যে গৌড়দেশের চিরাধিবাসী গৌরকায়স্থ তাহা দক্ষিণরাঢ়ীয় ঘটককারিকা স্বীকার করিয়াছেন। সুতরাং তদ্দ্বারা প্রতীয়মান হইতেছে যে কায়স্থগণ ক্ষত্রিয়, চিত্রগুপ্তের বংশজ, তবে কারণবশতঃ তাহারা শূদ্রাখ্যায় পরিচিত হইলে কারিকাকারক তাহাদিগকে শূদ্র বলিয়া আখ্যাত করিয়াছেন মাত্র। ফলিতার্থে তাহারা আদিম শূদ্রবংশ বিবেচনায় কারিকায় শূদ্র বলিয়া বর্ণিত হয় নাই।

দেবীবর রাঢ়শ্রেণীর ব্রাহ্মণদিগের মেলস্থাপক। তিনি ব্রাহ্মণদিগের বিষয় বর্ণনা করণ সময়ে আনুসঙ্গিকরূপে কথঞ্চিৎ অত্রদেশীয় কুলীনকায়স্থদিগের বিষয় বর্ণনা করিয়াছেন। তিনি স্বেচ্ছাচারিতা ব্যবহার করিয়া অনেক ব্রাহ্মণকেও অকারণ হীন বলিয়াছেন। তিনি প্রভাকরের বংশকে কুলশূন্য বলিয়া বর্ণনা করিয়াছিলেন, যথা—

"ডেকে বলে দেবীবর নিষ্কুল প্রভাকর।"

প্রভাকরও যখন দেখিলেন যে দেবীবর অকারণ আপন গ্রন্থে এইরূপ লিখিলেন তখন তিনি তাহাকেও নির্ব্বংশ হও বলিয়া অভিসম্পাত করিলেন। যথা—

"ডেকে বলে প্রভাকর নির্ব্বংশ দেবীবর।"

যখন অনেক ব্রাহ্মণের সম্বন্ধে দেবীবর খড়্গহস্ত, তখন কায়স্থের ভাগ্যে তাহার লেখনি যে শান্তমূর্ত্তি ধারণ করিয়া স্মার্ত্তবাগীশের ডিক্রীর বিরুদ্ধে কায়স্থকে ক্ষত্রিয় বা আচারহীন শূদ্রত্ব-প্রাপ্ত-ক্ষত্রিয় বলিবেন তাহা কখনই সম্ভব নহে। তথাচ দেখা আবশ্যক তাহার বর্ণিত অবস্থা দ্বারা কতদূর নিশ্চয় হইতে পারে।

কুলীন ও মৌলিক কায়স্থদিগের বিষয় দেবীবর কিছুমাত্র অবগত ছিলেন না। তিনি যে কেবল শ্রুত কথার উপর নির্ভর করিয়া কারিকা প্রস্তুত করিয়াছেন, তাঁহার স্বীয় লেখনীর দ্বারাই প্রতিপন্ন হইতেছে। লিখিত হইয়াছে "শুনিয়াছি" শ্রীহর্ষ মুনির দাস এই বিরাট নামা গুহ, কাশ্যপ-গোত্রীয়। যথা—

ভরদ্বাজেষু বিখ্যাতঃ শ্রীহর্ষো মুনিসত্তমঃ।
দাসস্তস্য বিরাটাখ্যো গুহকঃ কাশ্যপঃ স্মৃতঃ॥

"স্মৃত" শব্দের অর্থ শ্রুত বা কথিত।

দেবীবর পঞ্চ কায়স্থের নাম ও গোত্র ব্যক্ত করণার্থ এইরূপ ভূমিকা করিয়াছেন, যথা—

যুষ্মাকং গোত্রমাখ্যা চ কিমর্থং বা দ্বিজৈঃ সহ।
তৎসর্ব্বং শ্রোতুমিচ্ছামি ব্রূত ভো শূদ্রপুঙ্গবাঃ॥

অর্থাৎ হে শূদ্রশ্রেষ্ঠগণ! আপনাদের নাম ও গোত্র কি, এবং কি জন্যই বা ব্রাহ্মণগণের সহিত আগমন করিয়াছেন? এই পদগুলি মহারাজ আদিশূরের মুখনিঃসৃত প্রশ্নসূচক বাক্য বলিয়া লিখিত হইয়াছে। তৎপরে লিখিত হইয়াছে এতচ্ছ্রবণে তাহারা স্ব স্ব নাম ও গোত্র বলিলেন; যথা—

ইতি রাজ্ঞো বচঃ শ্রুত্বা কথয়ন্ গোত্রনামকে।

অতএব "শুনিয়াছি শ্রীহর্ষের দাস বিরাট গুহ আমি কাশ্যপ গোত্র" এইরূপ পদ কি প্রকারে ব্যবহার হইতে পারে? গুহ কি আপন নাম ও গোত্র জানিতেন না?

দেবীবর বসু, ঘোষ, গুহ মিত্র এই চারি জনের পরিচয় এইরূপে বর্ণনা করিয়াছেন।

রাজার বাক্য শ্রবণে তাহারা স্ব স্ব নাম ও গোত্র বলিলেন। কাশ্যপ গোত্রীয় দক্ষমহামতির দাস গৌতম-গোত্রীয় দশরথ বসু। শাণ্ডিল্য গোত্রীয় ভট্টনারায়ণের দাস সৌকালিন গোত্রীয় মকরন্দ ঘোষ। শুনিয়াছি, ভরদ্বাজ গোত্রীয় শ্রীহর্ষের দাস আমি বিরাট নামাগুহ, আমার কাশ্যপ গোত্র। সাবর্ণগোত্রীয় বেদগর্ভ মুনির দাস মিত্রবংশোদ্ভূত বিশ্বামিত্র গোত্রীয় কালিদাস এই হেতু শূদ্রবংশোদ্ভূত বলিয়া আখ্যাত। যথা—

ইতি রাজ্ঞোবচঃ শ্রুত্বা কথয়ন্ গোত্র নামকে।
কাশ্যপে বৈচ গোত্রে চ দক্ষনামা মহামতিঃ।
তস্য দাসো গৌতমস্য গোত্রে দশরথো বসুঃ॥
শাণ্ডিল্য গোত্রে সম্ভূতো ভট্টনারায়ণঃ কৃতী।
সৌকালিনশ্চ দাসোঽয়ং ঘোষঃ শ্রীমকরন্দকঃ॥
ভরদ্বাজেষু বিখ্যাতঃ শ্রীহর্ষোমুনিসত্তমঃ।
দাসস্তস্য বিরাটাখ্যোগুহকঃ কাশ্যপঃ স্মৃতঃ॥
সাবর্ণগোত্র নির্দ্দিষ্টো বেদগর্ভ মুনিস্ত্বয়ম্।
তস্য দাসো মিত্রবংশো বিশ্বামিত্রশ্চ গোত্রকঃ।
কালিদাস ইতি খ্যাতঃ শূদ্রবংশসমুদ্ভবঃ।

"ইতি খ্যাতঃ শূদ্রবংশসমুদ্ভবঃ" এই বাক্যের অর্থ এই হেতু শূদ্রবংশোদ্ভূত বলিয়া আখ্যাত। অতএব উল্লিখিত বাক্যগুলির তাৎপর্য্য এই যে বসু, ঘোষ, গুহ, মিত্র উপরোক্ত মুনি চতুষ্টয়ের দাস বলিয়া পরিচয় দেওয়ায় তাহারা শূদ্রবংশোদ্ভূত বলিয়া আখ্যাত হইয়াছিলেন মাত্র। নচেৎ তাহারা শূদ্র বলিয়া আখ্যাত হইতেন না। দত্তের পরিচয়স্থলে দেবীবর দত্তকে ছান্দড় মুনির দাস ও "এই হেতু শূদ্রবংশোদ্ভূত বলিয়া খ্যাত" এইরূপ বাক্য প্রয়োগ করিতে সমর্থ হন নাই। যথা—

বাৎস্য গোত্রেষু সম্ভূতশ্ছান্দড়শ্চেতি সংজ্ঞিতঃ।
মৌদ্গল্যগোত্রজো দত্তঃ পুরুষোত্তমসংজ্ঞকঃ।
এতেষাং রক্ষণার্থায় আগতোঽস্মি তবালয়ে॥

অর্থাৎ বাৎস্য গোত্রীয় ছান্দড়মুনি, মৌদ্গল্য গোত্রীয় আমি

পুরুষোত্তম দত্ত ইহাদিগকে রক্ষাকরণার্থ আপনার আলয়ে আসিয়াছি।

দত্ত ছান্দড় মুনির দাস নহে। আদিশূরের প্রশ্নোত্তরে বসু প্রভৃতি পঞ্চজন স্ব স্ব পরিচয় দিতেছেন। তাহাদের মধ্যে যিনি যে মুনির দাস তিনি সেই মুনির নাম ও গোত্র উল্লেখ করিয়া পরিচয় দিলে কোন ক্ষতি হইতে পারে না। কিন্তু দত্ত যখন ছান্দড় মুনির দাস নহে তখন তিনি স্বীয় পরিচয়স্থলে কিনিমিত্ত ছান্দড় মুনির নাম ও গোত্রের উল্লেখ করিয়া অনধিকারচর্চ্চা করিবেন ?

ইত্যগ্রে দেবীবর বর্ণনা করিয়াছেন যে আদিশূর ব্রাহ্মণদিগের ন্যায় পঞ্চ শূদ্রকেও স্তব করিয়াছিলেন ; যথা—

এবঞ্চ ক্রিয়তে স্তোত্রং পৃষ্ট্বান্যাৎ শূদ্রপঞ্চকে।

সুতরাং তিনি যে দত্তকে শূদ্র বলেন নাই তাহা কখনই বলা যাইতে পারে না। অতএব তিনি প্রথমতঃ বসু, ঘোষ, গুহ, মিত্র ও দত্ত সম্বন্ধে "শূদ্র পঞ্চকে" দ্বিতীয়ত তাহাদের উদ্দেশ্যে "শূদ্র পুঙ্গবাঃ" তৃতীয়ত কেবল বসু ঘোষ, গুহ ও মিত্র সম্বন্ধে "ইতি খ্যাতঃ শূদ্রবংশসমুদ্ভবঃ" বাক্য ব্যবহার করিয়া পরিশেষে দত্তের পরিচয় বিস্তারিত বর্ণনাস্থলে তাহাকে আর শূদ্র বলিলেন না ইহার কারণ কি ?

ইতিপূর্ব্বে প্রমাণ করা হইয়াছে যে দেবীবর কায়স্থদিগের বিষয় স্বয়ং কিছুমাত্র অবগত ছিলেন না। তিনি শ্রুত কথার উপর নির্ভর করিয়া কারিকা প্রস্তুত করিয়াছিলেন। অনেকে বল্লালসেনকেই আদিশূর বলিয়া বিশ্বাস করেন। বল্লালসেনের কৌলীন্য নিয়ম পুনঃ প্রচলিত করণ সময়ে বসু, ঘোষ, গুহ, মিত্র এই চারি বংশ বিপ্রদাস বলিয়া স্বীকার করেন। সুতরাং তাহাদের দাস উপাধি ঘোষিত হয়। দত্ত দাসত্ব স্বীকার করিলেন না। সুতরাং তিনি দাস বলিয়া পরিচিত হন নাই। বঙ্গের আদিমবাসী অনার্য্য ও বর্ণসঙ্কর জাতিগণ বিপ্রদাস উপাধির মর্ম্ম অবগত ছিলেন না। অতএব বিপ্রদাস উপাধি গ্রহণ করা হেতু অনার্য্যগণ বসু, ঘোষ, গুহ, মিত্রকে শূদ্র বলিয়া আখ্যাত করে। ক্রমে ঐ খ্যাতি প্রবল হইয়া, তাঁহারা শূদ্র বলিয়া গণ্য হন। সুতরাং ক্রমে তাহারা ও তাহাদের বংশধরেরা শূদ্রবংশসম্ভূত

বলিয়া ঘোষিত হইলেন। এদিকে স্মার্ত্তবাগীশ সিদ্ধান্ত করিলেন কলিতে ক্ষত্রিয় নাই, বসু, ঘোষ প্রভৃতি বংশ সচ্ছূদ্র। সুতরাং দেবীবর জনাপবাদের উপর নির্ভর করিয়া এবং বল্লালসেনের সভায় যে সকল ঘটনা হইয়াছিল তাহা আদিশূরের সভায় সংঘটিত হইয়াছে—এইরূপ ভ্রমে পতিত হইয়া আপন সংরচিত কারিকা স্থাপন পূর্ব্বক দত্তের পরিচয়স্থলে দাস ও শূদ্র শব্দ প্রয়োগ না করিয়া বসু, ঘোষ, গুহ ও মিত্রের পরিচয়স্থলে "ইতি খ্যাতঃ শূদ্রবংশ-সমুদ্ভবঃ" বাক্য প্রয়োগ করিয়াছেন। অতএব তিনি যে সকল বাক্য আদি-শূরের ও পঞ্চ কায়স্থের মুখ-নিঃসৃতস্বরূপ ব্যবহার করিয়াছেন তাহা প্রকৃতার্থে আদিশূরের ও বসু, ঘোষ প্রভৃতির মুখনিঃসৃত বাক্য নহে। তাহা কেবল দেবীবরের স্বকপোলোত্থিত শব্দ জনশ্রুতির উপর নির্ভর করিয়া লিপিবদ্ধ হই-য়াছে মাত্র।

আদিশূর কান্যকুব্জে যে পত্র লিখেন, তাহা কারিকায় এই সকল শব্দে লিপিবদ্ধ হইয়াছে; যথা—

> সুকৃতসুকৃতসংস্থাঃ সর্ব্বশাস্ত্রার্থদক্ষা
> লপিত হতবিপক্ষাঃ স্বস্তিবাক্যাঃ শ্রুতিজ্ঞাঃ।
> সুজিত সুগতবৃন্দে গৌড়রাজ্যে মদীয়ে
> দ্বিজকুলবরজাতাঃ সানুকম্প্যাঃ প্রয়ান্তু।

অর্থাৎ অনুগ্রহ পূর্ব্বক শাস্ত্রার্থে দক্ষ, বিপক্ষপরাজয়ে সমর্থ, শ্রুতিজ্ঞ দ্বিজকুলসম্ভূত দ্বিজ পাঠাইবেন।

অতএব এস্থলে দ্বিজ শব্দ ব্যবহার হইয়াছে, ব্রাহ্মণ অথবা বিপ্র শব্দ ব্যবহৃত হয় নাই। দ্বিজ শব্দে কেবল ব্রাহ্মণকে বুঝাইতে পারে না। ব্রাহ্মণ ক্ষত্রিয় ও বৈশ্যকে বুঝায়। সুতরাং প্রতীতি হয় যে আদিশূরের যজ্ঞে বিপক্ষ পরাজয়ে অর্থাৎ যজ্ঞের অনিষ্টকারী ব্রহ্মরাক্ষস নিরাশনে সক্ষম এবং বেদপারগ অর্থাৎ যজ্ঞকার্য্য সম্পূর্ন করণে ক্ষমবান্ এইরূপ দ্বিজের আবশ্যক হইয়াছিল।

উল্লিখিত বলবীর্য্যশালী দ্বিজের আবশ্যক হওয়ায় কনৌজাধিপতি দুই প্রকারের দ্বিজ প্রেরণ করেন। তন্মধ্যে ব্রাহ্মণেরা গোযানে আদিশূরের সভায় উপস্থিত হইলে রাজার অশ্রদ্ধা জন্মে। যথা—

গোযানারোহিতান্ বিপ্রান্ খড়্গাচর্ম্মাদিভিযুতান্।
পত্তিবেশান্ সমালোচ্য বিষাদো জায়তে হৃদি॥

দেবীবর আর এক স্থলে বর্ণনা করিয়াছেন যে কয়েকজন ব্যক্তি অশ্বারোহী, অসিকবচধারী, তাহাদের কিছুমাত্র ব্রাহ্মণের চিহ্ন নাই দর্শন করিয়া আদিশূর "একি? একি?" বলিয়া অন্তঃপুরে প্রবেশ করিলেন। যথা—

অসিকবচধনুংষি প্রাদধন্তঃ কয়েতে
প্রবলতুরগরূঢ়া অস্ত্রশস্ত্রৌঘবন্তঃ।
নহি ধরণিসুরাণাং কিঞ্চিদাসাদ্য চিহ্নং
কিমিতি কিমিতি কৃত্বা গচ্ছদন্তঃপুরং সঃ॥

ব্রাহ্মণ যে কোন বেশ ধারণ করুন না কেন, তাঁহার চিহ্ন ললাটবিরাজিত তিলক। ফোঁটা দ্বারাই ব্রাহ্মণকে চেনা যায়। প্রবাদ এই যে "জানা ব্রাহ্মণের ফোঁটার দরকার কি?" অতএব যখন এই অশ্বারোহী কয়েকজনের ব্রাহ্মণের চিহ্ন ছিল না তখন ঐ বচন কায়স্থ ক্ষত্রিয় সম্বন্ধে হইতেছে। সুতরাং ব্রাহ্মণদিগকে পত্তিবেশে গোযানে দর্শনপূর্ব্বক আদিশূরের বিষাদ জন্মিয়াছিল এবং কায়স্থ কয়েকজনকে বীর বেশে দর্শন করিয়া তিনি ভয়ে অন্তঃপুর গমন করেন।

দেবীবর আরও বর্ণনা করিয়াছেন যে আদিশূরের অশ্রদ্ধা জন্মিয়াছে ব্রাহ্মণেরা অবগত হইয়া নির্ম্মাল্য মল্লকাষ্ঠের উপর রাখিলেন; যথা—

অশ্রদ্ধা জায়তে রাজ্ঞ ইতি জ্ঞাত্বা দ্বিজোত্তমাঃ।
আশীর্ব্বাদার্থনির্ম্মাল্যং মল্লকাষ্ঠোপরিস্থিতং॥ ইত্যাদি।

এস্থলে "দ্বিজোত্তমাঃ" শব্দ ব্যবহার হইয়াছে। ভিন্ন ভিন্ন দ্বিজ না থাকিলে দ্বিজোত্তমা শব্দ প্রয়োগ হইতে পারে না। ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্য দ্বিজ, তন্মধ্যে ব্রাহ্মণই সর্ব্ব দ্বিজ অপেক্ষা উত্তম। অতএব আদিশূরের সভায় যে সকল দ্বিজ আগমন করিয়াছিলেন তন্মধ্যে ব্রাহ্মণগণ মল্লকাষ্ঠোপরি নির্ম্মাল্য রাখিলেন; এই জন্য "দ্বিজোত্তমাঃ" শব্দ প্রয়োগ হইয়াছে। যখন দেবীবরের রচনা দ্বারা প্রকাশ হয় যে আদিশূরের যজ্ঞে যজ্ঞানিষ্টকারী নিরশনে সমর্থ ও যজ্ঞ নিষ্পন্ন করণে ক্ষমবান্ এই প্রকার দ্বিজের প্রয়োজন হই-

য়াছিল, যখন ব্রাহ্মণগণ গোযানে আগমন করা হেতু রাজা বিষাদ সাগরে নিমগ্ন হইলেন বলিয়া লিখিত হইয়াছে, যখন লিখিত হইয়াছে ব্রাহ্মণের চিহ্ন নাই—এরূপ কয়েকজনকে অশ্বারোহণে দর্শন করিয়া রাজা সভয়ে অন্তঃপুরে গমন করিলেন, যখন বিবৃত হইয়াছে দ্বিজোত্তমরা নির্ম্মাল্য মল্লকাষ্ঠোপরি স্থাপন করিলেন, তখন আদিশূরের যজ্ঞে যে দুই প্রকার দ্বিজ আগমন করিয়াছিলেন, তাহাতে অণুমাত্র সন্দেহ হইতে পারে না। আদিশূরের যজ্ঞে প্রধানতঃ পঞ্চ ব্রাহ্মণ ও পঞ্চ কায়স্থ আগমন করিয়াছিলেন। সুতরাং দেবীবরের রচনার ভাবে বসু প্রভৃতি পঞ্চ জন দ্বিজ ও পঞ্চ ব্রাহ্মণ "দ্বিজোত্তমাঃ" এইরূপ প্রতিপন্ন হইতেছে। আদিশূরের যজ্ঞে যে দশ জন দ্বিজ আসিয়াছিলেন, তাহা কবিভট্ট শালিবাহনধৃত বচনেও প্রকাশ আছে ; যথা—

গৌড়েশ্বরো মহারাজো রাজসূয়মনুষ্ঠিতং।
তদর্থে প্রেরিতা যজ্ঞে উপযুক্তা দ্বিজা দশ॥

অতএব দেবীবরের বচনের ভাব এই বচন সহ সম্পূর্ণ ঐক্য হইতেছে।

তৎপরে লিখিত হইয়াছে।

তদা কাষ্ঠং সজীবং স্যাৎ ফলপল্লবসংযুতং।
ইতি দৃষ্ট্বা নৃপস্তস্মিন্ কম্পান্বিতকলেবরঃ॥

অর্থাৎ আশীর্ব্বাদ নির্ম্মাল্য মল্লকাষ্ঠোপরি রাখিলে ঐ কাষ্ঠ সজীব হইয়া ফল ও পুষ্প-সংযুক্ত হইল। এতদ্দর্শনে রাজার শরীর কাঁপিতে লাগিল। তদনন্তর লিখিত হইয়াছে, রাজা তাহাদিগকে নানাবিধ স্তবস্তুতি করিয়া আসন ও পাদ্য আনিয়া বিনয় সহকারে প্রদান করিলেন ; যথা—

স্তোত্রঞ্চ বহুধা তেষা মকরোৎ স নৃপোত্তমঃ।
আসনং পাদ্যমানীয় দদৌ বিনয়পূর্ব্বকং॥

আদিশূর স্তবস্তুতি করিয়া আসন ও পাদ্য আনিয়া বিনয় পূর্ব্বক প্রদান করিলে পঞ্চজন দ্বিজ ও পঞ্চ শূদ্র তাহাতে উপবিষ্ট হইলেন ; ও রাজা তাহাদের কুশল জিজ্ঞাসা করিলেন, যথা—

উপবিষ্টা দ্বিজাঃ পঞ্চ তথা চ শূদ্রপঞ্চকাঃ।
রাজং স্তে কুশলং সর্ব্বং প্রোচুশ্চেত্যবদৎ স তান্।

এস্থলে একটি বিষয়ের প্রতি লক্ষ্য করা আবশ্যক। শাস্ত্রে বিবৃত হইয়াছে, শূদ্র জাতি ত্রিবর্ণের সেবা করিবে ও দ্বিজাতিরা তাহাদিগকে পরিধানার্থ শীর্ণ বসন প্রদান করিবেন (১)। দেবীবর লিখিয়াছেন, বসু ঘোষ প্রভৃতি চারি জন শ্রীহর্ষ প্রভৃতি চারি জনের দাস। আদিশূর একজন প্রধান রাজা, আধুনিক উন্নতিশালী বৈদ্য অম্বষ্ঠের জ্ঞাতি। তিনি যে ঐ পরিচারক দাসকে এতাধিক বিনয় সহকারে স্তবস্তুতি করিয়া আসন ও পাদ্য (পাদপ্রক্ষালনার্থ জল) স্বহস্তে আনিয়া দিলেন এবং তাঁহারা ব্রাহ্মণের সমতুল্যভাবে তাহাতে উপবিষ্ট হইলেন, ইহা সামাজিক নিয়মের বিরুদ্ধ। এক্ষণেও দেখা যাইতেছে সভাস্থলে পরিচারক দাস আপন প্রভুর সম্মুখে আসনে উপবিষ্ট হইতে পারে না, সে ভর্ত্তা হইতে অনেক দূরে দণ্ডায়মান থাকিয়া কেবল স্বামীর অনুমতি প্রতীক্ষা করিয়া থাকে। যাহারা প্রাচীন সম্ভ্রান্ত কুলসম্ভূত লোক তাহারা বিশেষমতে এই বিষয় অবগত আছেন। অতএব ব্রাহ্মণের পঞ্চ পরিচারক দাস যে রাজপ্রদত্ত আসনে ব্রাহ্মণদিগের সমতুল্যভাবে উপবিষ্ট হইয়া ব্রাহ্মনসদৃশ মর্য্যাদা প্রাপ্ত হইল, ইহা অতিশয় আশ্চর্য্য। সুতরাং প্রতিপন্ন হইতেছে যে বসু ঘোষ প্রভৃতি পঞ্চ কায়স্থ শ্রীহর্ষ প্রভৃতির পরিচারক দাস বা শূদ্র ছিলেন না। তাঁহারা ক্ষমতায় ও মর্য্যাদায় পঞ্চ ব্রাহ্মণের সমতুল্য ছিলেন। এই জন্যই তাঁহাদের কুলীননির্ণায়ক নবগুণ ও ব্রাহ্মণের কুলীন-নির্ণায়ক নবগুণ সমান।

আদিশূর, বসু ঘোষ প্রভৃতিকে এইরূপে স্তব করিয়াছিলেন "অদ্য আমার জন্ম সফল হইল, আমিই জীবিতগণের মধ্যে সুজীবিত, আপনারা যখন আগমন করিয়াছেন, তখন আমার জাতি অর্থাৎ বৈদ্য অম্বষ্ঠ জাতি ও আমার বাটী পবিত্র হইল। এইরূপ স্তব করিয়া পঞ্চশূদ্রকে জিজ্ঞাসা করিয়াছিলেন, যে হে শূদ্রশ্রেষ্ঠগণ, আপনাদের নাম ও গোত্র কি? কি জন্যই বা আপনারা ব্রাহ্মণগণের সহিত আগমন করিয়াছেন। এই বিষয় আমার শুনিতে ইচ্ছা হইয়াছে, আপনারা বলুন।" যথা ;—

(১) অবাষ্যাণি বিশীর্ণানি বসনানি দ্বিজাতিভিঃ।
শূদ্রায়ৈব প্রদেয়ানি তস্য ধর্ম্মধনং হি তৎ॥

অদ্য মে সফলং জন্ম জীবিতঞ্চ সুজীবিতং।
পূতঞ্চ ভবনং জাতং যুষ্মাকং গমনং যতঃ॥
এবঞ্চ ক্রিয়তে স্তোত্রং পৃষ্টান্যৎ শূদ্রপঞ্চকে।
যুষ্মাকং গোত্রমাখ্যা চ কিমর্থং বা দ্বিজৈঃ সহ।
তৎসর্ব্বং শ্রোতুমিচ্ছামি ব্রুত ভোঃ শূদ্রপুঙ্গবাঃ॥

জাতিমিত্র এই বচন উদ্ধৃত করিয়া অর্থ করিয়াছেন যে "ব্রাহ্মণগণের এই প্রকার স্তব করিয়া শূদ্রপঞ্চককে জিজ্ঞাসা করিয়াছিলেন ইত্যাদি। (১) এতৎসম্বন্ধীয় সকল বচনই উদ্ধৃত হইয়াছে। এক্ষণে সকলেই বিবেচনা করিয়া দেখুন, আদিশূর কেবল ব্রাহ্মণের স্তব করিয়াছিলেন, শূদ্রের স্তব করেন নাই—তাহা কোন্ শব্দ দ্বারা প্রতিপন্ন হইতে পারে? জাতিমিত্র অম্বষ্ঠবংশ কর্তৃক প্রকাশিত, সুতরাং এরূপ অর্থান্তর করা হইয়াছে। যাহা হউক বৈদ্য অম্বষ্ঠজাতি যে বসু, ঘোষ প্রভৃতি পঞ্চ কায়স্থের পদপ্রসাদে পবিত্র হইয়াছে, তাহা আদিশূর স্বীকার করিয়াছেন।

দেবীবর যে সকল শব্দ প্রয়োগ পূর্ব্বক পঞ্চ কায়স্থের বিবরণ বর্ণন করিয়াছেন তদ্দ্বারা স্পষ্টই প্রতীতি হয় যে বসু, ঘোষ প্রভৃতি পঞ্চ কায়স্থ শ্রীহর্ষ প্রভৃতি পঞ্চ ব্রাহ্মণের সমতুল্য ছিলেন। কালক্রমে তাহারা শূদ্র বলিয়া সংস্কারবদ্ধ হইলে কারিকাকারকগণ তাহাদের উদ্দেশে "শূদ্রপঞ্চকাঃ," শূদ্রপুঙ্গবাঃ, ইতি খ্যাতঃ শূদ্রবংশসমুদ্ভূতঃ, গণ শূদ্রস্য পরিচয়ঃ" ইত্যাদি শব্দ প্রয়োগ করিয়াছেন। ঘটককারিকা জনাপবাদ হেতু ঐ কায়স্থদিগকে শূদ্র বলিয়া লিপিবদ্ধ করিলে তাহা কখনই ধর্ম্মশাস্ত্রের বিরুদ্ধে প্রমাণস্বরূপ গণ্য হইতে পারে না। কিন্তু যখন কারিকায় লিখিত আভ্যন্তরীণ অবস্থা দ্বারা প্রমাণ হইতেছে তাহারা পঞ্চ ব্রাহ্মণের সমতুল্য ও ক্ষত্রিয়, তখন ঐ সকল গ্রন্থ কখনই যে পুরাণাদি শাস্ত্রের বিরুদ্ধ নহে, তাহা অবশ্য বলিতে হইবে। তবে কায়স্থগণ কালক্রমে শূদ্র বলিয়া আখ্যাত হন—এইজন্য কারিকার স্থানে স্থানে তাহাদের উদ্দেশে "শূদ্র শব্দ" প্রয়োগ হইয়াছে মাত্র।

---

(১) জাতিমিত্র দ্বিতীয় ভাগ পৃঃ ৫৮।

## কায়স্থ ব্রাত্য ক্ষত্রিয় কি না—এই বিষয় প্রতিপাদন।

মনুস্মৃতিতে বিবৃত হইয়াছে ষোড়শ বৎসর পর্য্যন্ত ব্রাহ্মণ, দ্বাবিংশতি বৎসর পর্য্যন্ত ক্ষত্রিয়, চতুর্ব্বিংশতি বৎসর পর্য্যন্ত বৈশ্য সাবিত্রী সংস্কার প্রাপ্ত অর্থাৎ উপনীত না হইলে সাবিত্রীপতিত ব্রাত্য হইয়া আর্য্যসমাজে নিন্দনীয় হইবে ; যথা—

আষোড়শাদ্ ব্রাহ্মণস্য সাবিত্রী নাতিবর্ত্ততে।
আদ্বাবিংশাৎ ক্ষত্রবন্ধোরাচতুর্বিংশতের্বিশঃ॥
অত ঊর্দ্ধং ত্রয়োপ্যেতে যথা কালমসংস্কৃতাঃ।
সাবিত্রীপতিতা ব্রাত্যা ভবন্ত্যার্যবিগর্হিতাঃ॥

সাম, ঋক্ ও যজুর্ব্বেদ হইতে শ্রুতি এবং শ্রুতি হইতে মনুস্মৃতি হইয়াছে।

মহাভারতে বিবৃত হইয়াছে, সত্যযুগে সনাতনধর্ম্ম প্রচলিত ছিল, সাম, ঋক্ ও যজুর্ব্বেদানুসারে কার্য্য অনুষ্ঠিত হইত না, সকলেই একাচার এবং আশ্রম, ক্রিয়া, মন্ত্র ও বিধিসম্পন্ন এক দেবানুরক্ত ও সমানকর্ম্মবিশিষ্ট ছিলেন। দ্বাপরযুগে বেদ চারি ভাগে এবং ক্রিয়াকলাপও বহুধা বিভক্ত হইয়াছে। (১)

বিষ্ণুপুরাণে বিবৃত হইয়াছে, বৈবস্বত মনুর কল্পে যে সমুদয় দ্বাপরযুগ হইয়াছিল, তাহার প্রত্যেক দ্বাপরযুগেই বেদ চারি ভাগে বিভক্ত হইলে তাহা হইতে সংহিতা, স্মৃতি, পুরাণ, উপনিষদ, নিরুক্ত প্রভৃতি গ্রন্থ প্রণীত ও জাতিভেদ প্রচলিত হইয়াছে (২)। বৈবস্বত মনুর কল্পই জলপ্লাবনের (Flood) কল্প। অতএব প্রতিপন্ন হইতেছে যে জলপ্লাবনের পর যে দ্বাপরযুগ হইয়াছে তাহার বিষয়ই মহাভারতে বিবৃত হইয়াছে।

পদ্মপুরাণে বিবৃত হইয়াছে, নিগম হইতে আগম, আগম হইতে জামল, জামল হইতে বেদ, বেদ হইতে আদিস্মৃতি, (বৃহৎ মনুস্মৃতি,) ঐ স্মৃতি হইতে পুরাণ এবং পুরাণ হইতে ইতিহাস প্রণীত হইয়াছে ; যথা—

---

(১) বাবু প্রতাপচন্দ্র রায়ের অনুবাদিত মহাভারত বনপর্ব্ব ৩৫১—৩৫২ পৃঃ।

(২) রামসেবক ভট্টাচার্য্যের অনুবাদিত বিষ্ণুপুরাণ ২৩৪—২৪৪ পৃঃ।

নিগমাদাগমো জাত আগমাদ্ যামলোদ্ভবঃ।
যামলাদ্বেদ উৎপন্নো বেদাৎ স্মৃত্যাদয়োঽপি চ॥
স্মৃত্যাদেশ্চ পুরাণানি পুরাণাদিতিহাসকাঃ।

নিগম শব্দের অর্থ নিবৃত্তিমার্গ। শাস্ত্রে ব্যক্ত হইয়াছে যজ্ঞ, দান, হোম প্রভৃতি দ্বারা যে পুণ্য লাভ হয়, তাহার ফলভোগের নিমিত্ত বারংবার জন্ম-পরিগ্রহ করিতে হইবে। নিবৃত্তিমার্গ অর্থাৎ কামনাবিহীন হইয়া এক সচ্চিদানন্দ নিরাকার ব্রহ্মোপাসনায় মনঃসংযোগ না হইলে মোক্ষ লাভ হইবে না। সনাতন ব্রাহ্মধর্ম্মসাধনে সাবিত্রীসংস্কার প্রভৃতি ক্রিয়ার প্রয়োজন নাই। অতএব প্রতীতি হয় যে যদ্দ্বারা সকলই এক—এইরূপ জ্ঞান লাভ হয়, তাহাকে নিগম বলে।

আগম শব্দের অর্থ প্রশস্ত পথ বা নিয়ম। সকলেই ব্রহ্মজ্ঞান লাভে কৃত-কার্য্য হইতে পারে না। ঐরূপ লোকের হিতার্থ আগমের সৃষ্টি। ইহাতে দিব্যাচার, পশ্বাচার, বীরাচার প্রভৃতি উপাসনার পদ্ধতি, দেবসংস্থান, পুরশ্চরণ, ষট্‌কর্ম্ম, ধ্যান, যোগ প্রভৃতি ক্রিয়াকলাপ প্রকটিত হইয়াছে। যথা—

সৃষ্টিশ্চ প্রলয়শ্চৈব দেবতানাং তথার্চ্চনা।
সাধনঞ্চৈব সর্ব্বেষাং পুরশ্চরণমেব চ॥
ষট্‌কর্ম্ম সাধনঞ্চৈব ধ্যানযোগশ্চতুর্ব্বিধঃ॥

বারাহীতন্ত্রং।

আগমের আর এক নাম তন্ত্র।

নিগম ও আগম বিভিন্ন হইলে ভিন্ন ভিন্ন সমাজ স্থাপন ও জাতিভেদের সূত্রপাত হয়। সুতরাং বর্ণভেদ, জ্যোতিষতত্ত্ব, ও যুগধর্ম্ম নির্ণয়পূর্ব্বক যাম-লের আবির্ভাব হইয়াছে; যথা—

সৃষ্টিশ্চ জ্যোতিষাখ্যানাং নিত্যকৃত্যপ্রদীপনং।
ক্রমসূত্রং বর্ণভেদো জাতিভেদস্তথৈব চ॥
যুগধর্ম্মশ্চ সংখ্যাতো যামলস্যাষ্টলক্ষণং।

বারাহীতন্ত্রম্।

নিগম, আগম ও যামলের সৃষ্টির পর ভিন্ন ভিন্ন ধর্ম্মসংস্থাপন এবং ব্রাহ্ম

সহজে প্রকাশ করিতে চাহেন না। সুতরাং ঐ গ্রন্থকার উল্লিখিত জটিল ভাবসম্পন্ন শব্দ ব্যবহার করিয়া অম্বষ্ঠজাতির উৎপত্তি বর্ণনা করিয়াছেন। ঐ গ্রন্থকার অম্বা শব্দ ব্যবহার করিয়াছেন। অম্বা শব্দে জননী ও বালা (ষোড়শবর্ষীয়া স্ত্রী) বুঝায়। যথা--

অম্বা মাতাঽথ বালা স্যাদ্বাস্বুরার্যাস্তু মারিষঃ।

শাস্ত্রে বিবৃত হইয়াছে পিতা পঞ্চ প্রকার এবং মাতা সপ্ত প্রকার। জননী, ব্রাহ্মণী, মাতৃস্বসা, পিতৃব্যপত্নী, জ্যেষ্ঠ ভ্রাতার পত্নী, শ্বশুরপত্নী, গাভী —এই সপ্ত মাতা। স্মৃতিশাস্ত্রে বিবৃত হইয়াছে—মাতৃস্বসা, মাতুলানী, পিতৃব্যপত্নী, পিতৃস্বসা, শ্বশ্রু (শাশুড়ী) এবং সোদরপত্নী মাতৃতুল্য ; যথা—

মাতৃস্বসা মাতুলানী পিতৃব্যস্ত্রী পিতৃস্বসা।

শ্বশ্রুঃ সোদরপত্নী চ মাতৃতুল্যাঃ প্রকীর্ত্তিতাঃ॥

অতএব অম্বা শব্দে মাতা, মাতুলানী, মাতৃস্বসা শাশুড়ী, জ্যেঠাই, খুড়ী, ও সোদরপত্নীকেও বুঝাইতে পারে। গ্রন্থকার যখন মাতা বা জননী শব্দ প্রয়োগ না করিয়া "অম্বা" শব্দ প্রয়োগ করিয়াছেন, তখন মাতৃতুল্য উল্লিখিত সম্পর্কবান ব্যক্তিদিগের মধ্যে তিনি যে কাহাকে লক্ষ্য করিয়াছেন, তাহা নিশ্চয় করা যাইতে পারে না। যখন মনু প্রভৃতি প্রাচীন ধর্ম্মশাস্ত্রে বিবৃত হইয়াছে, ব্রাহ্মণ কর্ত্তৃক বৈশ্যের স্ত্রীতে অম্বষ্ঠের উৎপত্তি, যখন ঐ গ্রন্থকার ব্রাহ্মণ অমৃতাচার্য্যকে ব্রাহ্মণের বিবাহিতা বৈশ্যজাতীয় ভার্য্যাজাত পুত্র, জাতিতে ব্রাহ্মণ বলিয়া ব্যক্ত করিয়াছেন, যখন বৈশ্যাই অমৃতাচার্য্যের মাতৃস্বসা, তখন এস্থলে অম্বা শব্দে মাতা অথবা মাতৃস্বসা বুঝাইতেছে।

শব্দার্থ রত্নমালা নির্ণয় করিয়াছেন, কুলশব্দের অর্থ শরীর, বংশ, আলয়, গ্রাম ইত্যাদি। সুতরাং "অম্বাকুল" শব্দে অম্বার শরীর, আলয়, বংশ বা গ্রাম বুঝাইবে। "স্থ" শব্দে অবস্থিত, স্থিত বুঝায়। অতএব উল্লিখিত বচনের "তেষাং মুখ্যোঽমৃতাচার্য্য স্তস্থাবম্বাকুলে হি তৎ।" এই বচনের কুল শব্দে বংশ, আলয়, অথবা গ্রাম গণ্য করিলে ঐ বচনের অর্থ—অমৃতাচার্য্য অম্বার বংশে, আলয়ে বা গ্রামে বাস করিয়া অম্বষ্ঠকে উৎপন্ন করিয়াছেন। কিন্তু "অম্বায়াং তিষ্ঠতি" বা "অম্বায়াং

স্থিতঃ" অর্থাৎ "অম্বাতে স্থিত হইয়া"—এইরূপ ব্যুৎপত্তিমূলক শব্দই অম্বষ্ঠ।

অমৃতাচার্য্য ব্রাহ্মণ, অম্বষ্ঠ তাহার বৈধ পুত্র হইলে অবশ্যই জাতিতে ব্রাহ্মণ ছিলেন। সুতরাং তিনি অম্বার বংশে, অথবা আলয়ে, কিম্বা গ্রামে স্থিত অর্থাৎ রক্ষিত বা প্রতিপালিত হইয়া পুত্র উৎপাদন করিলে ঐ পুত্রের অম্বষ্ঠ সংজ্ঞায় পরিচিত অথবা অম্বষ্ঠ সংজ্ঞায় স্বতন্ত্র জাতিত্ব প্রাপ্ত হইবার কোন কারণই ছিল না।

এরূপ বলা যাইতে পারে যে, অম্বষ্ঠ অমৃতাচার্য্যের বৈধ পুত্র হইলেও বৈশ্যজাতীয় কন্যার গর্ভজাত বলিয়া স্বতন্ত্র জাতিত্ব প্রাপ্ত হইয়াছিলেন। সুতরাং তিনি অম্বার নামে অম্বষ্ঠ সংজ্ঞা প্রাপ্ত হইয়াছেন। কিন্তু তাহা হইলে "তস্মাবম্বাকুলে" অর্থাৎ "অম্বাকুলে-স্থিত" এইরূপ পদ ব্যবহার হইত না। এই পদ দ্বারা স্পষ্টই প্রতীয়মান হইতেছে, অম্বাকুলে-স্থিত বলিয়াই অম্বষ্ঠ সংজ্ঞা স্থাপন হইয়াছিল, অন্য কোন কারণে নহে। কুল-পঞ্জিকাকার স্বয়ংই ব্যক্ত করিয়াছেন যে সত্য, ত্রেতা ও দ্বাপর যুগে ব্রাহ্মণগণ বৈশ্যকন্যা বিবাহ দ্বারা যে পুত্র উৎপাদন করিয়াছেন, তাহারা ব্রাহ্মণ হইয়াছে। সুতরাং অমৃতাচার্য্যের বৈধ পুত্র অম্বার বংশে, আলয়ে অথবা গ্রামে স্থিত অর্থাৎ রক্ষিত হইয়া থাকিলে জাতিতে ব্রাহ্মণই হইতেন, কখনই অম্বষ্ঠ সংজ্ঞায় স্বতন্ত্র জাতি হইতেন না। সুতরাং এস্থলে কুল শব্দের অর্থ কখনই আলয়, বংশ বা গ্রাম হইতে পারে না।

স্মার্ত্তবাগীশ নির্দ্দেশ করিয়াছেন, সকল গ্রন্থের অর্থ এক বাক্যে হইতে পারিলে বাক্য-ভেদ করা অনুচিত। মানবে ব্যক্ত আছে, পশুধর্ম্মাবলম্বন পূর্ব্বক মানবগণ অন্যের স্ত্রীর দ্বারা যে সন্তান উৎপত্তি করে, অম্বষ্ঠ তাহাদেরই একজন, ব্রাহ্মণ কর্ত্তৃক বৈশ্যজাতীয় কন্যার গর্ভে সমুৎপন্ন। পশুসম্পর্ক জ্ঞানশূন্য। সুতরাং কুলপঞ্জিকার উল্লিখিত বচনের অর্থ মানবোক্ত বর্ণনার সহিত এক বাক্যে করিতে হইলে ইহাই প্রকৃত অর্থ হয় যে অমৃতাচার্য্য কর্ত্তৃক অম্বাতে অম্বষ্ঠ হইয়াছে। সুতরাং এস্থলে কুল শব্দে শরীর ব্যতীত অন্য অর্থ করা অসঙ্গত হয় এবং ঐ অর্থ অন্য গ্রন্থের সহিত একবাক্যে না

হইয়া বরং তদ্দ্বারা বিরোধ জন্মায়। সুতরাং এস্থলে অম্বাকুলে এই শব্দের অর্থ অম্বার শরীরে বুঝাইতেছে।

অবৈধ পুত্রই সাধারণতঃ মাতৃ-নামে পরিচিত হইয়া থাকে। অম্বষ্ঠ অমৃতাচার্য্যের বৈধ পুত্র নহে, অম্বাতে উৎপন্ন। সুতরাং তিনি ব্রাহ্মণ বলাইতে না পারিয়া জনসমাজে অম্বায়াং স্থিতঃ বলিয়া অম্বষ্ঠ সংজ্ঞায় পরিচিত ও ঐ সংজ্ঞায় স্বতন্ত্র জাতি বা সমাজ বলিয়া গণ্য হইয়াছিলেন। এই নিমিত্ত বোধ হয়, কুলপঞ্জিকাকার ভদ্রতার ও স্বজাতির অনুরোধে "তস্মাদম্বাকুলে হি তৎ" এইরূপ পদ ব্যবহার করিয়াছেন।

জাতিমিত্র উল্লিখিত কুলপঞ্জিকার——

"জননীতো জনুর্ল্লব্ধা যজ্জাতা বেদসংস্কৃতৈঃ।
অম্বষ্ঠা স্তে ন তে সর্ব্বে দ্বিজা বৈদ্যাঃ প্রকীর্ত্তিতাঃ॥

এই বচনের অর্থ করিয়াছেন "জননী হইতে জন্ম লাভ করিয়া তাহাদের বেদ সংস্কার হইয়াছিল, অতএব তাহারা অম্বষ্ঠ দ্বিজ এবং বৈদ্য নামে খ্যাত।" কিন্তু অম্বষ্ঠের মাতা জাতিতে বৈশ্যা। সুতরাং জননী হইতে জন্মলাভ করা হেতু সংস্কার সম্পন্ন হইয়া থাকিলে অম্বষ্ঠ যে বৈশ্য সংস্কার প্রাপ্ত হইয়াছিল তাহাতে কোন সন্দেহ হইতে পারে না। কিন্তু ঐ বচনের পর বচনে বিবৃত হইয়াছে, বৈদ্য সত্য ও ত্রেতা যুগে ব্রাহ্মণের সদৃশ এবং দ্বাপর যুগে ক্ষত্রিয়ের তুল্য। যথা—

সত্যে বৈদ্যাঃ পিতৃতুল্যাস্ত্রেতায়াঞ্চ তথা স্মৃতাঃ।
দ্বাপরে ক্ষত্রবৎ প্রোক্তাঃ কলৌ বৈশ্যোপমাঃ স্মৃতাঃ॥

এস্থলে পিতৃ শব্দে যে ব্রাহ্মণ, তাহা জাতিমিত্র স্বীকার করিয়াছেন। অম্বষ্ঠ সত্য যুগে বেণ রাজার সময়ে জন্মিয়াছেন। বৈশ্য ও ব্রাহ্মণের সংস্কার এক নহে এবং বৈশ্য-সংস্কারসম্পন্ন ব্যক্তি কখনই ব্রাহ্মণ বা ক্ষত্রিয় সদৃশ হইতে পারে না। সুতরাং জাতিমিত্রের অর্থ ভ্রমপ্রমাদ ও তদ্দ্বারা ঐ দুই বচনের বিরোধ জন্মিতেছে।

উল্লিখিত বচনের পিতৃ শব্দ যখন ব্রাহ্মণের পরিবর্ত্তে ব্যবহৃত হইয়াছে তখন তল্লিখিত জননী শব্দ যে ব্রাহ্মণীর পরিবর্ত্তে ব্যবহৃত হইয়াছে, তাহাতে

কোন সন্দেহ হইতে পারে না। সুতরাং "জননীতঃ" প্রভৃতি শব্দের অর্থ যাহারা বেদ ও সংস্কার প্রাপ্ত ব্যক্তি দ্বারা ব্রাহ্মণী হইতে জন্ম লাভ করিয়াছেন, তাঁহারা অম্বষ্ঠ নহেন, তাঁহারা ব্রাহ্মণ ও বৈদ্য বলিয়া কথিত। অশ্বিনীকুমারদ্বয়ের ঔরসে ব্রাহ্মণীর গর্ভে যে পুত্র জন্মগ্রহণ করিয়া বেদ ও সংস্কার প্রাপ্ত হইয়াছিল, এবং যাহার বিষয় প্রথমভাগ কায়স্থপুরাণের ৯৩—৯৫ পৃষ্ঠায় বিবৃত হইয়াছে, তাহারা যে ঐ বৈদ্য নহে, এবং ঐ বৈদ্য রোগের প্রতি-কারিত্বে নিযুক্ত হইয়া ভিষক্ অর্থাৎ চিকিৎসক বলিয়াও আখ্যাত—এই বিষয় ব্যক্ত করণার্থ কুলপঞ্জিকাকার ঐ সকল শব্দ প্রয়োগ করিয়াছেন।

অম্বষ্ঠ যে ব্রাহ্মণীর গর্ভজাত বৈদ্য নহে, কেবল চিকিৎসক, তাহা কুল-পঞ্জিকার উল্লিখিত বচনে প্রযুক্ত শব্দের দ্বারা স্পষ্ট প্রতিপন্ন হইতেছে। প্রত্যেক সংস্কৃত শব্দের নিম্নে তাহার অবিকল বাঙ্গালা শব্দ প্রদত্ত হইতেছে। এতদ্দ্বারা স্পষ্টই প্রতীয়মান হইবে যে জাতিমিত্রের অর্থ ভ্রমমূলক বা স্বার্থ-প্রণোদিত মাত্র। যথা—

জননীতো জনুঃ লব্ধা যৎ জাতা বেদসংস্কৃতৈঃ।
ব্রাহ্মণী হইতে জন্ম লাভ করিয়া যেহেতু যাহারা জন্মিয়াছে বেদসংস্কৃত ব্যক্তিগণ কর্ত্তৃক।

অম্বষ্ঠাঃ তে ন তে সর্ব্বে দ্বিজা বৈদ্যাঃ প্রকীর্ত্তিতাঃ।
অম্বষ্ঠগণ তাহারা নহে তাহারা সকলে ব্রাহ্মণ বৈদ্য কথিত।

অথ রুক্‌প্রতিকারিত্বাদ্ ভিষজঃ তে প্রকীর্ত্তিতাঃ।
অনন্তর রোগোপশমন হেতু চিকিৎসক তাহারা আখ্যাত হয়।

মনুর টীকাকার কুল্লুকভট্ট নিম্নলিখিত মনুবচনের টীকায় বর্ণন করিয়া-ছেন, গর্দ্দভী ও তুরঙ্গের সংযোগে যেমন অশ্বতর জন্মিয়াছে, অম্বষ্ঠও সেই-রূপ; যথা—

ভগবন্ সর্ব্ববর্ণানাং যথাবদনুপূর্ব্বশঃ।
অন্তরপ্রভবানাঞ্চ ধর্ম্মান্নোবক্তুমর্হসি॥

কুল্লুকভট্টের এতৎসম্বন্ধীয় টীকা যথা—

অনন্তরপ্রভবাণাঞ্চাসঙ্কীর্ণজাতীনাঞ্চাপি অনুলোমপ্রতিলোমজাতানাং

অম্বষ্ঠক্ষত্তৃকরণপ্রভৃতীনাং তেষাং বিজাতীয়মৈথুনসম্ভবেন খরতুরগীয়সম্পর্কা জ্জাতাশ্বতরবৎ জাতান্তরত্বাদ্বর্ণ শব্দেনাগ্রহণাৎ।

পরাশর বলেন, অম্বষ্ঠ বর্ণ সঙ্কর, যথা—

অম্বষ্ঠোগণকশ্চৈব ভট্টঃ করণ এবচ।
রাজপুত্রাস্তথা শ্রেষ্ঠা জাতয়ো বর্ণ সঙ্করাঃ॥

ব্রহ্মবৈবর্ত্তপুরাণে বিবৃত হইয়াছে, ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্রের সঙ্কর (অবৈধ) সংযোগে বর্ণ সঙ্কর হইয়াছে, তন্মধ্যে ব্রাহ্মণের ঔরসে বৈশ্যার গর্ভে অম্বষ্ঠের জন্ম।

শ্রীমদ্ভাগবতে বিবৃত হইয়াছে, ভ্রষ্টা স্ত্রী হইতে বর্ণ সঙ্কর জন্মিয়াছে।

উশনাঃ বলেন, অকস্মাৎ দৈববশে ব্রাহ্মণ কর্ত্তৃক বৈশ্যের স্ত্রীতে যে পুত্র জন্মিয়াছে, ঐ পুত্র অম্বষ্ঠ বলিয়া পরিচিত; যথা—

"বৈশ্যায়াং বিধিনা বিপ্রাজ্জাতোহম্বষ্ঠ উচ্যতে।"

জাতিমিত্র এই বচনের অর্থ করিয়াছেন "ব্রাহ্মণ হইতে বৈশ্যাতে বিধি পূর্ব্বক অম্বষ্ঠের জন্ম হইয়াছে।" কিন্তু সকল শাস্ত্রেই বিবৃত হইয়াছে, অম্বষ্ঠ ব্রাহ্মণ কর্ত্তৃক বৈশ্যের স্ত্রীর গর্ভে অবৈধ রূপে উৎপন্ন হইয়াছে। শাস্ত্রের অর্থ একবাক্যত্বে হইতে পারিলে বাক্য ভেদ করা অনুচিত। বিশেষতঃ, অম্বষ্ঠ ব্রাহ্মণ ও বৈশ্যের স্ত্রীর অবৈধ সংযোগে উদ্ভূত—এই বিষয় সম্বন্ধে অধিকাংশ প্রমাণ সত্বে উশনার বচনের অর্থ ঐরূপ হইলেও শাস্ত্রানুসারে প্রমাণ্য হইতে পারে না। শাস্ত্রে বিবৃত হইয়াছে, সমস্ত স্মৃতি অপেক্ষা মনু-স্মৃতিই প্রমাণ্য। উশনাঃ মনুর বিরুদ্ধে অম্বষ্ঠকে বৈধ পুত্র বলিয়াছেন, ইহা কখনই সম্ভব নহে। বিধি শব্দের তৃতীয়া বিভক্তিতে বিধিনা হইয়াছে। প্রায়শ্চিত্তবিবেক "বিধিনা" শব্দের অর্থ করিয়াছেন "অকস্মাৎ বিধিচোদিতঃ" অর্থাৎ হঠাৎ দৈব কর্ত্তৃক যাহা সংঘটিত হইয়াছে। সুতরাং "বিধিনা" শব্দে "বিধিপূর্ব্বক" না বুঝাইয়া "বিধির বিপাকে" অথবা দৈব সংঘটনে বুঝাইতেছে।

যাজ্ঞবল্ক্য বলেন, ব্রাহ্মণ হইতে বৈশ্যের বিবাহিতা স্ত্রীর গর্ভে অম্বষ্ঠ হইয়াছে; যথা—

বিপ্রান্মূর্দ্ধাবসিক্তোহি ক্ষত্রিয়ায়াং বিশঃ স্ত্রিয়াম্।
অম্বষ্ঠঃ শূদ্র্যাং নিষাদোজাতঃ পারশবোঽপি বা ॥

জাতিমিত্র "মূর্দ্ধাবসিক্তোহি" পাঠের পরিবর্ত্তে "মূর্দ্ধাভিষিক্তোহি" পাঠ ব্যবহার করিয়াছেন। বোধ হয়, এটী অনবধানতা মাত্র। তিনি ও অম্বষ্ঠদীপিকা এই বচনের অর্থ করিয়াছেন—"ব্রাহ্মণ হইতে বিবাহিতা বৈশ্যাতে অম্বষ্ঠ।" কিন্তু বিবাহিতা বৈশ্যা শব্দে ব্রাহ্মণের বিবাহিতা বৈশ্য জাতীয় স্ত্রী, কি বৈশ্যের বিবাহিতা স্ত্রী বুঝাইবে, তাহা তাঁহারা স্পষ্ট করিয়া বলেন নাই। কিন্তু তাঁহারা যখন অম্বষ্ঠকে ব্রাহ্মণ হইতে বৈশ্যার গর্ভজাত বৈধ পুত্র বলিয়াছেন, তখন তাঁহাদের মনোগত ভাব ব্রাহ্মণের বিবাহিতা বৈশ্যা। যে স্মৃতি মনুস্মৃতির সহিত বিরোধী হইবে, তাহা আদৌ প্রামাণ্য নহে—এই বিষয় জাতিমিত্র অবগত আছেন। সুতরাং যাজ্ঞবল্ক্যের সহিত মনুর বিরোধ হইলে যাজ্ঞবল্ক্য কখনই প্রমাণ্য হইতে পারেন না। কিন্তু অম্বষ্ঠ যে ব্রাহ্মণের বিবাহিতা বৈশ্যজাতীয় স্ত্রীর গর্ভজাত পুত্র নহে, বৈশ্যের বিবাহিতা স্ত্রীর গর্ভজাত সন্তান, তাহা যাজ্ঞবল্ক্যের প্রযুক্ত পদ দ্বারাও বুঝাইতেছে।

যাজ্ঞবল্ক্যের বচনে "বিশঃ স্ত্রিয়াম্" শব্দ ব্যবহার হইয়াছে। বিশ্ শব্দের ষষ্ঠীর একবচনে বিশঃ হইয়াছে। সুতরাং "বিশঃ স্ত্রিয়াম্" শব্দে বৈশ্যের স্ত্রী। "বিপ্রাৎ বিশঃ স্ত্রিয়াম্ অম্বষ্ঠঃ" এই সমস্ত বাক্যের অর্থ -ব্রাহ্মণ হইতে বৈশ্যের ভার্য্যাতে অম্বষ্ঠ হইয়াছে।

যাজ্ঞবল্ক্যের বচনের টীকায় মিতাক্ষরাকার ব্যক্ত করিয়াছেন, কুণ্ড (সধবার গর্ভজাত জারজপুত্র), গোলক (বিধবার গর্ভজাত জারজপুত্র), কানীন (অনূঢ়া কন্যার গর্ভজাত জারজ সন্তান), সহোঢ়া (গর্ভাবস্থায় বিবাহিতা স্ত্রীর গর্ভজাত সেই জারজ সন্তান) প্রভৃতি অবৈধ সন্তানগণের মধ্যে অনুলোম প্রতিলোম ভেদ আছে। তন্মধ্যে অম্বষ্ঠ অনুলোমজাত পুত্র। যথা—

অতশ্চ কুণ্ডগোলককানীনসহোঢ়াদীনাং সবর্ণত্বমুক্তং ভবতি। তে চ সবর্ণেভ্যোঽনুলোমপ্রতিলোমেভ্যশ্চ ভিদ্যমানাঃ * * *। বর্ণানুক্তা

ইদানীমনুলোমানাহ—ব্রাহ্মণাদ্‌বৈশ্যকন্যকায়াং বিন্নায়ামম্বষ্ঠোভবতি। * * *
এতে * * * অম্বষ্ঠ * * অনুলোমজাঃ পুত্রা বেদিতব্যাঃ।

[ এখানে বিন্নায়াং শব্দের অর্থ—অন্যকর্ত্তৃক বিবাহিত। ]

অতএব এই সকল শাস্ত্রীয় প্রমাণ দ্বারা প্রতীত হইতেছে যে, অম্বষ্ঠ ব্রাহ্মণ কর্ত্তৃক অন্যের বিবাহিত বৈশ্যজাতীয় স্ত্রীতে সমুৎপন্ন বর্ণসঙ্কর সন্তান।



## চিকিৎসক অম্বষ্ঠের বংশ নির্ণয়।

ব্রাহ্মণ অমৃতাচার্য্য অম্বষ্ঠ উৎপত্তি করিলে ঐ অম্বষ্ঠ হইতে সেন, দাস, গুপ্ত, দত্ত, দেব, কর, ধর, রাজ, সোম, নন্দী, কুণ্ড, চন্দ্র, রক্ষিত ও অন্যান্য বংশ উৎপন্ন হইয়াছে। তাহাদের বংশধরেরা স্ব স্ব বংশের নামে পদ্ধতি প্রাপ্ত হইয়াছে। এতদ্ব্যতীত ঐ অম্বষ্ঠের অন্যান্য বংশধরেরা বৈদ্য উপাধি প্রাপ্ত হয় নাই। অম্বষ্ঠের পুত্রগণের বহুসংখ্যক নাম ও নানা গোত্র স্থাপন হইয়াছে। এক সেন পদ্ধতির মধ্যেই আট প্রকার বংশ আছে; যথা, কুলপঞ্জিকা—

অথাম্বষ্ঠেষু সর্ব্বেষু বিখ্যাতা অভবন্নমী।
সেনো দাসশ্চ গুপ্তশ্চ দত্তোদেবঃ করোধরঃ॥
রাজঃ সোমশ্চ নন্দিশ্চ কুণ্ডশ্চন্দ্রশ্চ রক্ষিতঃ।
এষাং বংশাঃ সমুৎপন্না এতৎপদ্ধতয়োমতাঃ॥
অন্য পদ্ধতয়োপ্যেবং সন্তি বৈদ্যা ন তে শ্রুতাঃ।
বহুবংশৈকনামানো নানাগোত্রসমুদ্ভবাঃ॥
যথাষ্টৌ বিশ্রুতাঃ সেনা ইত্যেবমপরে মতাঃ।
ইত্যাদি।



## বৈদ্য অম্বষ্ঠের জাতি নির্ণয়।

মানবে ৯।১০ অধ্যায় বর্ণিত হইয়াছে, বেণ রাজার রাজত্ব সময়ে মানবগণ পশুধর্ম্মাবলম্বন পূর্ব্বক যে সকল সন্তান উৎপত্তি করে, তন্মধ্যে অম্বষ্ঠ ব্রাহ্মণ কর্ত্তৃক বৈশ্যকন্যা অর্থাৎ বৈশ্যের বিবাহিতা স্ত্রীর গর্ভে উৎপন্ন

হইয়াছে। (১) ঐ অম্বষ্ঠ প্রভৃতি বর্ণসঙ্কর সন্তান আর্য্যগণের ঘৃণিত সন্তান। সুতরাং মনুর মতে প্রাচীনকালে তাহারা নিকৃষ্ট জাতি ছিল।

কুল্লকভট্টের মতে অম্বষ্ঠ গর্দ্দভী ও অশ্বজাত অশ্বতরের ন্যায় সঙ্কর জাতি। (২) এক্ষণেও সকলে অবগত আছেন যে ঐরূপ সঙ্কর জাতি মূল জাতির সহিত আদান প্রদান আহার ব্যবহার করিতে ও চলিতে পারে না। সুতরাং প্রতিপন্ন হয়, প্রাচীনকালে এই অম্বষ্ঠ মূলজাতি ব্রাহ্মণ, ক্ষত্রিয় (কায়স্থ) বৈশ্য ও শূদ্রের অব্যবহার্য্য ছিল। এই নিমিত্তই এই বংশোদ্ভূত রাজা আদি-শূরের যজ্ঞে ও রাজ্যে আগমন পূর্ব্বক কায়স্থ ও ব্রাহ্মণগণ প্রথমে স্বীয় সমাজচ্যুত হইয়াছিলেন।

পুরাণ ও স্মৃতি প্রভৃতি সমস্ত ধর্ম্মগ্রন্থে ব্যক্ত আছে, এই অম্বষ্ঠ বর্ণসঙ্কর জাতি। ভগবদ্গীতায় বিবৃত হইয়াছে, সঙ্করজাতগণ কুলশূন্য, পাপজ ও শ্রাদ্ধাদি ক্রিয়ায় অনধিকারী। (৩)

বিষ্ণুপুরাণে বিবৃত হইয়াছে, দুষ্টের দমন ও শিষ্টের পালন না করিলে অর্থাৎ রাজার শাসন না থাকিলে সকলে স্বেচ্ছাচারী হয়; সুতরাং বর্ণসঙ্করের উৎপত্তি হইয়া থাকে; যথা—

দুষ্টানাং শাসনাদ্রাজাশিষ্টানাং পরিপালনাৎ।
প্রাপ্নোত্যভিমতান্ লোকান্ বর্ণসঙ্করকো নৃপঃ॥

মহাভারতের আদিপর্ব্বে বিবৃত হইয়াছে "পুরুবংশীয় দুষ্মন্ত রাজার শাসন মধ্যে কেহ বর্ণসঙ্কর উৎপাদন অর্থাৎ পাপাচরণ করিত না।

মনু বলেন, দণ্ডবিধান না করিলে সকল বর্ণই বর্ণসঙ্কর উৎপাদন করিতে পারে। যথা—

দুষ্যেয়ুঃ সর্ব্বে বর্ণাশ্চ ভিদ্যেরন্ সর্ব্বসেতবঃ।
সর্ব্বলোকপ্রকোপশ্চ ভবেদ্দণ্ডস্য বিভ্রমাৎ॥

মনু আরও বলেন, যে রাজ্যে বর্ণসঙ্কর জন্মে, সে রাজ্য শীঘ্র বিনষ্ট হয়।

---

(১) ২৪২ পৃষ্ঠায় সংস্কৃত বচন দেখ।
(২) ২৪৭ ঐ ঐ দেখ।
(৩) ১৬ ঐ ঐ দেখ।

সুতরাং রাজ্য হইতে বর্ণসঙ্কর জাতিকে দূরীভূত করিয়া দেওয়া কর্ত্তব্য, যথা—

যত্রত্বেতে পরিধ্বংসা জায়ন্তে বর্ণদূষকাঃ।
রাষ্ট্রিকৈঃ সহ তদ্রাষ্ট্রং ক্ষিপ্রমেব বিনশ্যতি॥

অতএব এই সকল শাস্ত্রীয় প্রমাণ দ্বারা প্রতিপন্ন হইতেছে অম্বষ্ঠ বর্ণসঙ্কর ; এই নিমিত্তই তাহারা হীন জাতি বলিয়া পরিগণিত হইয়াছিল।

এই অম্বষ্ঠ যে হীন জাতি তাহা ব্রহ্মবৈবর্ত্তপুরাণেও বিবৃত হইয়াছে। সৌতি শৌনককে বর্ণসঙ্কর জাতির বিষয় বলিতে বলিতে বিরক্ত হইয়া বলিলেন, হে দ্বিজবর, বর্ণসঙ্কর দোষে অনেক নীচ জাতি জন্মিয়াছে, কে বা তাহাদের নাম ও সংখ্যা করে। যথা—

তাসাং সঙ্করজাতেন বভূবুর্ব্বর্ণসঙ্করাঃ।
শূদ্রাবিশোস্তু করণোঽম্বষ্ঠো বৈশ্যাদ্দ্বিজন্মনোঃ।

* * * *

বর্ণসঙ্করদোষেণ বহবো নীচজাতয়ঃ।
তাসাং নামানি সংখ্যাশ্চ কো বা বক্তুং ক্ষমো দ্বিজ॥

এই অম্বষ্ঠ যে নীচ জাতি তাহা অম্বষ্ঠবান্ধব জাতিমিত্র প্রকারান্তরে স্বীকার করিয়াছেন। প্রথম ভাগ জাতিমিত্রের ৭৭ পৃষ্ঠায় বিবৃত হইয়াছে "বেণ রাজা স্বেচ্ছাচারী ছিলেন। তাহার শাসনাধীন কতকগুলি প্রজা স্বেচ্ছাচারী হইয়া সে সময়ে নানাবিধ নিকৃষ্ট বর্ণসঙ্করের উৎপত্তি করেন।" বেণ রাজার শাসন সময়েই ব্রাহ্মণের স্বেচ্ছাচারিতা বশতঃ বৈশ্যের স্ত্রীর গর্ভে এই অম্বষ্ঠের উৎপত্তি। অতএব অম্বষ্ঠ যে নীচ জাতি তাহা জাতি-মিত্রকেও অগত্যা স্বীকার করিতে হইয়াছে।

---

## অম্বষ্ঠ যে বৈদ্য নহে, চিকিৎসক—এই বিষয় প্রতিপাদন।

উশনা বলেন, অম্বষ্ঠ প্রথমতঃ কৃষি বৃত্তি সম্পন্ন, পরে আগ্নেয় বৃত্তি অর্থাৎ ছায়াবাজীকর বেদীয়ার বৃত্তি সম্পন্ন, তৎপরে বনজ বৃক্ষ বিক্রয় বৃত্তি এবং পরিশেষে চিকিৎসা বৃত্তিসম্পন্ন ছিল ; যথা—

বৈশ্যায়াং বিধিনা বিপ্রাৎ জাতোঽহ্যম্বষ্ঠ উচ্যতে।
কৃষ্যাজীবো ভবেত্তস্য তথৈবাগ্নেয়বৃত্তিকঃ ॥
ধ্বজিনী জীবিকা বাপি চিকিৎসাশাস্ত্রজীবকঃ।

আগ্নেয় বৃত্তি যে বেদিয়ার বৃত্তি, তাহা রত্নাবলী নাটক দৃষ্ট করিলে প্রতীয়মান হইবে।

মনু বলেন, অম্বষ্ঠ চিকিৎসক, যথা—

সূতানামশ্বসারথ্যমম্বষ্ঠানাং চিকিৎসিতম্।

পরাশর বলেন অম্বষ্ঠ ব্রাহ্মণের চিকিৎসার্থ মুনিগণ কর্তৃক নিযুক্ত হইয়াছে, যথা—

বৈশ্যায়াং ব্রাহ্মণাজ্জাতা স্ততোঽম্বষ্ঠাশ্চিকিৎসকাঃ।
ব্রাহ্মণানাং চিকিৎসার্থং নির্দ্দিষ্টা মুনিপুঙ্গবৈঃ ॥

কিন্তু তাহারা যে বৈদ্য তাহা কোন স্মৃতি বা পুরাণাদি শাস্ত্রে বিবৃত হয় নাই। সর্ব্বশাস্ত্রেই এক বাক্যে বিবৃত হইয়াছে তাহার চিকিৎসক। অতএব এক্ষণে দেখা আবশ্যক, বৈদ্য ও চিকিৎসকের মধ্যে প্রভেদ কি? ইংরাজের মধ্যে প্রফেসার, ডাক্তর, কম্পাউণ্ডার ও ড্রেসার—এই কয়েকটী পদ আছে। ইহার মধ্যে প্রথমোক্ত পদদ্বয় তুল্যমর্য্যাদাসম্পন্ন। কিন্তু শেষোক্ত পদদ্বয় প্রথমোক্ত পদদ্বয় অপেক্ষা অনেক হীন, এমন কি তাহারা প্রোফেসর অথবা ডাক্তারের আজ্ঞাবহ সেবক। প্রাচীন হিন্দুগণের মধ্যে বৈদ্য ও চিকিৎসক এই দুইটী পদ আছে। চিকিৎসককে ভিষকও বলে। শঙ্খ বলেন, বেদ হইতে বৈদ্যের উৎপত্তি, "বেদাজ্জাতোহি বৈদ্যঃ স্যাৎ।" বেদ চতুষ্টয় হইতে আয়ুর্ব্বেদের সৃষ্টি। সুতরাং ঐ বচনের তাৎপর্য্য এই যে যাহারা বেদ প্রভৃতি সর্ব্বশাস্ত্রের পারদর্শী তাহারাই বৈদ্য।

দায়তত্ত্ব বৈদ্য শব্দের অর্থ পণ্ডিত বলিয়া ব্যক্ত করিয়াছেন; যথা—"বৈদ্যেন বিদুষা।" বেদ, স্মৃতি, ন্যায়, পুরাণ, সাহিত্য, ছন্দ, নিরুক্তি—সমস্ত শাস্ত্রে পারদর্শী ও তৎসহ বিচারশক্তিসম্পন্ন ব্যক্তিই বৈদ্য।

ব্রহ্মবৈবর্ত্তপুরাণে বিবৃত হইয়াছে, আয়ুর্ব্বেদের পারদর্শী, চিকিৎসাতত্ত্বজ্ঞ, পণ্ডিত, ধার্ম্মিক ও দয়ালু ব্যক্তিই বৈদ্য বলিয়া পরিচিত, যথা—

আয়ুর্ব্বেদনা বিজ্ঞাতা চিকিৎসাতত্ত্বকোবিদঃ।
ধর্ম্মিষ্ঠশ্চ দয়ালুশ্চ তেন বৈদ্যঃ প্রকীর্ত্তিতঃ॥

অতএব উল্লিখিত শাস্ত্র বাক্য দ্বারা প্রতীতি হইতেছে, যে যাহারা বেদ বেদাঙ্গাদি শাস্ত্রে নিপুণ, পণ্ডবুদ্ধিসম্পন্ন, আয়ুর্ব্বেদ ও চিকিৎসাতত্ত্বদর্শী তাঁহারাই বৈদ্য বলিয়া সংজ্ঞিত ছিলেন। অর্থাৎ ইংরাজিতে যাহাকে প্রফেসার অথবা ডাক্তার বলে, প্রাচীনকালে ঐরূপ পদবিশিষ্ট ব্যক্তিই হিন্দু সমাজে বৈদ্যসংজ্ঞায় অভিহিত ছিলেন। সুতরাং বৈদ্য শব্দ জাতিবাচক নহে, উপাধিবোধক শব্দ।

রোগের প্রতিকারককে ভিষক্ বলে, যথা কুলপঞ্জিকা—

* * রুক্প্রতিকারিত্বাদ্ ভিষজস্তে প্রকীর্ত্তিতাঃ।

ভিষককেই চিকিৎসক বলে। অতএব লিখনানুসারে ঔষধের দ্রব্য আহরণ পূর্ব্বক স্বহস্তে ঔষধ প্রস্তুত করিয়া রোগ উপশমনার্থ যিনি রোগীর সেবায় নিযুক্ত থাকিয়া জীবিকা নির্ব্বাহ করেন, তাঁহাকে ভিষক বা চিকিৎসক বলে। সুতরাং প্রতিপন্ন হইতেছে যে ইংরাজিতে যাহাকে কম্পাউণ্ডার ও ড্রেসার বলে প্রাচীনকালে হিন্দুগণ তাহাকেই ভিষক (চিকিৎসক) বলিতেন। অতএব চিকিৎসক শব্দও উপাধিবাচক, জাতিবাচক শব্দ নহে। প্রাচীন ধর্ম্মশাস্ত্রসমূহ অম্বষ্ঠকে যখন কেবল ভিষক বলিয়া ব্যক্ত করিয়াছেন, যখন দৃষ্ট হয়, বৈদ্য ও চিকিৎসক এক নহে, তখন স্পষ্টই প্রতীয়মান হয় যে অম্বষ্ঠ আদৌ বৈদ্য নহে, চিকিৎসক।

বৈদ্য যে চিকিৎসক নহে তাহা প্রাচীন স্মৃতি দ্বারাও প্রমাণ হয়। ইতি-পূর্ব্বে প্রমাণিত হইয়াছে, বৈদ্য ব্রাহ্মণীর গর্ভজাত হেতু জাতিতে ব্রাহ্মণ। শাস্ত্রে বিবৃত আছে, ব্রাহ্মণ চিকিৎসক (ভিষক) বৃত্তিসম্পন্ন হইলে ঐ ব্রাহ্মণকে স্পর্শ করণ মাত্র পরিধেয় বস্ত্রসহ স্নান করিয়া শুচি হইতে হইবে। যথা—

চিতিঞ্চ চিতিকাষ্ঠঞ্চ যূপং চণ্ডাল মেবচ।
ব্রাহ্মণভিষকং স্পৃষ্ট্বা সচেলঃ স্নানমাচরেৎ॥

যাজ্ঞবল্ক্য বলেন, চিকিৎসকের অন্ন অভোজ্য অর্থাৎ অব্যবহার্য্য; যথা—

চিকিৎসকাতুরক্রুদ্ধপুংশ্চলীমত্তবিদ্বিষাম্‌ ।

*　　　　　　*

এষামন্নং ন ভোক্তব্যং সো মবিক্রয়িণস্তথা ॥

এই জন্য বোধ হয় বঙ্গদেশের পূর্ব্বাঞ্চলবাসী নবশায়ক প্রভৃতি কোন জাতিই বঙ্গদেশের বৈদ্যজাতি অর্থাৎ অম্বষ্ঠের অন্ন ভোজন করে না। অতএব চিকিৎকের অন্ন যখন অভোজ্য, শাস্ত্রে যখন বিবৃত হইয়াছে ব্রাহ্মণ চিকিৎসক হইলে অস্পর্শীয় হইবে, যখন প্রমাণিত হইয়াছে, প্রকৃত বৈদ্য জাতিতে ব্রাহ্মণ, তখন নিঃসন্দেহরূপে প্রমাণ হয় যে বৈদ্য কখনই চিকিৎসক নহে এবং চিকিৎসা বৃত্তি ব্রাহ্মণ প্রভৃতি আর্য্যবর্ণগণের পক্ষে ঘৃণিত বৃত্তি ছিল। সুতরাং প্রতীতি হয় যে অম্বষ্ঠ প্রকৃতার্থে বৈদ্য নহে, চিকিৎসক।

কি নিমিত্ত যে চিকিৎসকের অন্ন অব্যবহার্য্য ও চিকিৎসা বৃত্তি আর্য্যগণের ঘৃণিত হইয়াছে তাহা চিকিৎসা কার্য্যের প্রতি মনোনিবেশ করিলেই প্রতীয়মান হইবে। প্রাচীনকালে আর্য্যগণ আচারনিষ্ঠ ও শুচি ছিলেন, তাঁহারা শূদ্র প্রভৃতির দান, অন্ন ও সাহায্য দ্বারা জীবিকা নির্ব্বাহ করিতেন না। চিকিৎসা করিতে গেলে রোগীর মল, মূত্র, বমন, ক্লেদ প্রভৃতি ঘৃণিত পদার্থের এবং জাতিভেদের বিচার থাকে না। স্পর্শীয় ও অস্পৃর্শীয় জাতির শরীর নির্গত-ঘৃণিত পদার্থের দর্শন, স্পর্শন প্রভৃতি কার্য্য দ্বারা রোগের নিরাকরণ ও প্রতিকার করিয়া তাহাদের নিকট হইতে পরিশ্রমের মজুরি ( বেতন ) গ্রহণ ও তদ্দ্বারা জীবিকা নির্ব্বাহ করিতে হয়। সুতরাং আচারনিষ্ঠ জাতি অর্থাৎ যাহারা শুচি ও আচারসম্পন্ন, তাহারা যে এই বৃত্তি দ্বারা জীবিকা নির্ব্বাহ করিবে, তাহা কখনই সম্ভব নহে।

শাস্ত্রে বিবৃত হইয়াছে, পরের উপকার করাই পুণ্য (পুণ্যঞ্চ পরোপকারঃ)। অতএব পরের উপকারার্থ রোগীর সেবা শুশ্রূষা অর্থাৎ চিকিৎসক হইলে কোন দোষ হইতে পারে না, তাহাতে বরং পুণ্য লাভ হয়। কিন্তু জীবিকা নির্ব্বাহার্থ পরিশ্রমের বেতনস্বরূপ অর্থ গ্রহণ পূর্ব্বক রোগীর চিকিৎসা করার কার্য্য পরোপকারের কার্য্য নহে। ঐ কার্য্য সেবকের (servant) বৃত্তি হইতেছে। সুতরাং চিকিৎসক যে সর্ব্বজাতির বেতনগ্রাহী সেবক, তাহাতে

কোন সন্দেহ হইতে পারে না। অনেকে অবগত আছেন, প্রাচীনকালে চিকিৎসক রোগ আরোগ্য করিয়া আরোগ্য-স্নান করাইতেন। রোগী যে বস্ত্র পরিধান করিয়া ঐ স্নান করিতেন, তাহা চিকিৎসকের প্রাপ্য এবং ঐ স্নান করাইয়া বিদায় হওনকালে চিকিৎসক একটী সিদা ও ঐ পরিধেয় বস্ত্র, অর্থ এবং স্থানবিশেষে তৈজস গ্রহণ করিতেন। পূর্ব্বাঞ্চলে স্থানবিশেষে এই প্রথা এপর্য্যন্তও প্রচলিত রহিয়াছে। যে বস্ত্র পরিধান করিয়া স্নান করা যায়, ঐ বস্ত্র যে অশুচি বস্ত্র তাহা হিন্দুমাত্রেই অবগত আছেন। অতএব যে বৃত্তি দ্বারা সর্ব্বজাতির সিদা (অন্ন), অর্থ ও অশুচি বস্ত্র ও তৈজস গ্রহণ পূর্ব্বক রোগীর শরীর-নির্গত-ঘৃণিত পদার্থের প্রতিকার করিতে ও তদ্দ্বারা জীবিকা নির্ব্বাহ করিতে হয় প্রাচীনকালে ঐ বৃত্তি যে হিন্দুগণের নিকট প্রকৃতার্থে ঘৃণিত বৃত্তি বলিয়া পরিগণিত ছিল, তাহাতে আর সন্দেহ কি? এই নিমিত্তই শাস্ত্রকারেরা চিকিৎসকের অন্ন অব্যবহার্য্য ও ব্রাহ্মণ চিকিৎসা বৃত্তি অবলম্বন করিলে অস্পর্শীয় হইবে—এইরূপ ব্যবস্থা করিয়াছেন।

ব্রাহ্মণের বৃত্তি ধর্ম্মযাজন, ক্ষত্রিয়ের (কায়স্থের) বৃত্তি রাজ্য শাসন, বৈশ্যের বৃত্তি কৃষি, বাণিজ্য ও পশু প্রতিপালন; শূদ্রের বৃত্তি আর্য্যবর্ণত্রয়ের সেবাশুশ্রূষা করা। ইহাদের কাহারও বৃত্তি চিকিৎসা বৃত্তি নহে। সুতরাং চিকিৎসা বৃত্তি আর্য্যগণের বৃত্তি ছিল না।

প্রাচীন পণ্ডিতেরা স্থির করিয়াছেন, রোগ দুই প্রকার, পাপজ ও কর্ম্মজ। পাপজনিত রোগ পাপজ, পূর্ব্বজন্মের কর্ম্ম ফলজনিত রোগ কর্ম্মজ। কর্ম্মজ রোগ দীর্ঘ প্রায়শ্চিত্ত দ্বারা এবং পাপজ রোগ স্বল্প প্রায়শ্চিত্ত, স্বস্ত্যয়ন প্রভৃতি ধর্ম্মানুষ্ঠান দ্বারা আরোগ্য হইয়া থাকে। এই জন্য চান্দ্রায়ণ প্রভৃতি প্রায়শ্চিত্ত ও অন্যান্য যাগ যজ্ঞ ব্যবস্থিত হইয়াছে। এতদ্দ্বারা প্রতীতি হয় যে আর্য্যগণ প্রায়শ্চিত্তাদি ধর্ম্মানুষ্ঠান দ্বারা রোগের শান্তি করিতেন। সুতরাং প্রথমে তাহাদের চিকিৎসক ছিল না।

এক্ষণেও দৃষ্ট হয়, বৈদ্যশাস্ত্রমতে দ্রব্য আহরণ করিয়া অনেকে আপন বাটীতে ঔষধ প্রস্তুত করেন। প্রাচীনকালে হিন্দুগণের যে ঔষধালয় (dispensary) ছিল ও তাঁহারা তথা হইতে মূল্য দিয়া ঔষধ ক্রয় করিয়া আনিয়া

যে সেবন করিতেন তাহা কোন শাস্ত্রেই পাওয়া যায় না। অনেকে অবগত আছেন, কবিরাজ চিকিৎসা করিলে ঔষধের মূল্য স্বতন্ত্র পায় না, পরিশ্রমের মূল্যের মধ্যেই ঔষধের মূল্য বিবেচনা করিয়া কবিরাজকে বিদায় করা হয়। পল্লীগ্রামে সর্ব্বদাই দৃষ্ট হয় যে যাহারা আদৌ চিকিৎসা বিষয় অবগত নহে তাহারাও অনেক উৎকট রোগ আরোগ্য করিয়া থাকে। তাহারা যে ঔষধ ব্যবহার করে তাহা শাস্ত্রজ্ঞ কবিরাজেও অবগত নহে। এতদ্দ্বারা প্রতিপন্ন হয় যে প্রাচীনকালে ভারতবাসী আপামর সাধারণ সকল লোকেই বৈদ্য-শাস্ত্র বিষয়ে বিশেষ পটু ছিলেন ও সকলেই বৈদ্যশাস্ত্রমত রোগের প্রতীকার করিতে পারিতেন। সুতরাং তৎকালে চিকিৎসা কার্য্য নিষ্পাদনার্থ স্বতন্ত্র সেবক নিযুক্ত করিবার আবশ্যক ছিল না। রোগ হইলে তাহার প্রতীকার-সূচক ঔষধের ব্যয় শাস্ত্রানুসারে গ্রহণ করিয়া ঔষধের দ্রব্যাদি আনয়ন পূর্ব্বক ঔষধ প্রস্তুত ও রোগীকে সেবন করান হইত। কখন বা প্রায়শ্চিত্ত দ্বারা রোগের প্রতীকার করা হইত।

মানবগণ ক্রমে সুখাভিলাষী ও ভোগবিলাসী হইয়া অলস প্রকৃতি ধারণ করিলেন। ক্রমে ক্রমে সুখ ইচ্ছা বলবৎ রূপে প্রবাহিত হইল। ঔষধ প্রস্তুত করা এবং রোগীর মলমূত্র প্রভৃতি ঘৃণিত পদার্থের বিচার না করিয়া রোগীর চিকিৎসায় নিযুক্ত থাকাও অত্যন্ত ক্লেশকর। বিশেষতঃ ঔষধের ব্যয় অনুসারে দ্রব্যাদি সংগ্রহ পূর্ব্বক কোটা, জাল দেওয়া, শুষ্ক করা ও সর্ব্বদা তদারক করা, এবং রোগীর সেবায় সর্ব্বদা নিযুক্ত থাকা তাহাদের পক্ষে কঠিন হইয়া উঠিল। এই জন্য ঐ সকল কার্য্য নিষ্পাদনার্থ বেতন-ভোগী চাকর নিযুক্ত করিবার প্রয়োজন হইল।

হিন্দুশাস্ত্রানুসারে বর্ণসঙ্কর জাতিরা সমাজশূন্য, কুলশূন্য, বৃত্তিশূন্য। এই নিমিত্ত মনু ব্যবস্থা করিয়াছিলেন, যে অপসদ ও অপধ্বংসজ প্রভৃতি সর্ব্ব-প্রকার বর্ণসঙ্কর জাতিরা ব্রাহ্মণ, ক্ষত্রিয়, ( কায়স্থ ) ও বৈশ্যগণের নিত্য আবশ্যক ঘৃণিত কার্য্য নিষ্পাদন করিয়া জীবিকা নির্ব্বাহ করিবে। যথা—

যে দ্বিজানামপসদা যে চাপধ্বংসজাঃ স্মৃতাঃ।
তে নিন্দিতৈর্ব্বর্ত্তয়েয়ুর্দ্বিজানামেব কর্ম্মভিঃ। ১০॥ ৪৬॥

অতএব আর্য্যগণ বর্ণসঙ্কর জাতি হইতে আপনাদের নিত্য আবশ্যক ঘৃণিত চিকিৎসা কার্য্যের সেবক নিযুক্ত করিতে অভিপ্রায় করিলেন।

অম্বষ্ঠ প্রথমে আগ্নেয় বৃত্তি দ্বারা দ্রব্যের ভাগ ও মিশ্রণ বিষয়ে প্রাজ্ঞ হইয়াছিল। তৎপরে তাহারা গাছগাছড়া বিক্রয় ব্যবসায়ী হইয়া বনজ পদার্থের অনেকটা অবগত হইয়াছিল। সুতরাং অন্যান্য বর্ণসঙ্কর জাতি অপেক্ষা এই জাতি দ্রব্য ভাগ বিষয়ে অনেকটা ব্যুৎপত্তি লাভ করায় মুনিগণ প্রথমতঃ ব্রাহ্মণের আবশ্যক ঘৃণিত চিকিৎসা কার্য্য এই জাতির প্রতি অর্পণ করিলেন, যথা—

বৈশ্যায়াং ব্রাহ্মণাজ্জাতাস্ততোঽম্বষ্ঠাশ্চিকিৎসকাঃ।
ব্রাহ্মণানাং চিকিৎসার্থং নির্দ্দিষ্টা মুনিপুঙ্গবৈঃ॥

পরাশর।

এই জাতি ব্রাহ্মণের চিকিৎসায় নিযুক্ত হইলে ক্ষত্রিয়, (কায়স্থ), বৈশ্য ও শূদ্রজাতিরাও আপনাদের রোগের সেবার নিমিত্ত ঐ জাতিকে নিযুক্ত করিয়া তাহাদের গ্রাসাচ্ছাদন ও আবশ্যক ব্যয়ের নিমিত্ত এই নিয়ম করিয়া দিয়াছিলেন যে অম্বষ্ঠ রোগ আরোগ্য করিয়া রোগীকে আরোগ্য-স্নান করাইলে রোগীর নিকট হইতে যে সিদা পাইবে তদ্দ্বারা আপনাদের গ্রাস, রোগী যে বস্ত্র পরিধান করিয়া আরোগ্য-স্নান করিবে ঐ বস্ত্র গ্রহণ পূর্ব্বক আচ্ছাদন, যে অর্থ পাইবে তদ্দ্বারা অন্যান্য আবশ্যক ব্যয় সঙ্কুলন এবং যে তৈজস পাইবে তদ্দ্বারা আবশ্যক তৈজসের কার্য্য সমাধা করিবে। এই নিয়ম দীর্ঘকাল পর্য্যন্ত বঙ্গরাষ্ট্রের প্রাচীন সভ্য স্থান পূর্ব্বাঞ্চলে প্রচলিত হইয়া আসিয়াছে। এইরূপে এই জাতি সর্ব্বজাতির সেবক নিযুক্ত হইয়া প্রথমতঃ চিকিৎসক বলিয়া পরিচিত হয়।

কালক্রমে মানবগণ নানা কারণ বশতঃ চিকিৎসকের বশীভূত হইয়াছেন। রোগ উপস্থিত হইলে পাত্রাপাত্র কিছুই জ্ঞান থাকে না। রোগ আরোগ্য করিতে পারিলে যে কোন জাতি হউক আদরের পাত্র হইয়া থাকে। কাওরা প্রভৃতি নীচ জাতি বা স্ত্রীলোকেরা ধাত্রীর কার্য্যে নিযুক্ত। কিন্তু প্রসব বেদনা উপস্থিত হইলে তাহারা যে বিরূপ আদরের ও স্নেহের

পাত্র হইয়া পড়ে তাহা সকলেই অবগত আছেন। তাহারা জলপড়া ও ঔষধ দিলে ব্রাহ্মণীরাও পান করেন। সুতরাং প্রতিপন্ন হইতেছে চিকিৎসা দ্বারা ক্রমে ক্রমে আর্য্যগণের তুষ্টিসাধন করিয়া কালসহকারে ধনাঢ্য ও আর্য্যোচিত ব্যবহারে নিরত ও কারণ বশতঃ বঙ্গদেশে প্রতিপত্তি লাভ পূর্ব্বক অম্বষ্ঠগণ কায়স্থ ও ব্রাহ্মণের আদরের ও স্নেহের পাত্র হইয়াছেন। প্রকৃতার্থে অম্বষ্ঠ চিকিৎসক, বৈদ্য নহে। (১)

---

## অম্বষ্ঠ জাতির কোন কোন বংশের বৈদ্য উপাধি প্রাপ্ত হইবার কারণ নির্ণয়।

ইতিপূর্ব্বে প্রমাণ করা হইয়াছে অম্বষ্ঠ প্রথমে কৃষি, পরে বাজীকর বেদের বৃত্তি অর্থাৎ আগ্নেয় বৃত্তি সম্পন্ন, পরিশেষে চিকিৎসা বৃত্তি গ্রহণ পূর্ব্বক চিকিৎসক আখ্যা প্রাপ্ত হয়; তাহারা বৈদ্য নহে। কিন্তু এরূপ হইলেও ঐ অম্বষ্ঠের কতিপয় বংশধরেরা বঙ্গদেশে বৈদ্য আখ্যা সম্পন্ন। ইহার অবশ্য কোন কারণ আছে, বিনা কারণে এইরূপ হওয়া কখনই সম্ভব নহে। ইতিপূর্ব্বে প্রমাণ করা হইয়াছে বৈদ্য শব্দ জাতিবাচক নহে, উপাধিবাচক শব্দ। যে কোন জাতি হউক চিকিৎসা বৃত্তি গ্রহণ পূর্ব্বক উন্নতি লাভ করিলে ক্রমে বৈদ্য বলিয়া সংজ্ঞিত হইয়া থাকে। এতদ্বশতঃ পূর্ব্বাঞ্চলবাসী কোন কোন নাপিত ও চণ্ডালবংশও বৈদ্য বলিয়া সংজ্ঞিত হইয়াছে। রামসিদ্ধির বৈদ্যবংশ জাতিতে চণ্ডাল, এবং বাত্তিগ্রামের বৈদ্য-বংশ জাতিতে নাপিত। এই সকল কারণে প্রতীয়মান হয় যে অম্বষ্ঠ জাতির কোন কোন বংশ চিকিৎসা বৃত্তি গ্রহণ করিবার পরে কোন কারণে বৈদ্য উপাধি প্রাপ্ত হইলে তাহারা বৈদ্য বলিয়া সংজ্ঞিত হইয়াছিল। কালক্রমে ঐ উপাধি জাতিগত হইয়া তাহারা এক্ষণে বৈদ্যজাতি বলিয়া সংজ্ঞিত হইয়া-

---

(১) এই অংশ কায়স্থপুরাণ প্রথম ভাগ ১৩৩—১৩৬ পৃষ্ঠায় লিখিত বৈদ্যের উন্নতি অধ্যায় সহ পাঠ করা আবশ্যক।

ছেন। ফলিতার্থে তাহারা জাতিতে বৈদ্য নহে, তাহারা জাতিতে বর্ণসঙ্কর অম্বষ্ঠ জাতি।

কুলপঞ্জিকা গ্রন্থে বিবৃত হইয়াছে, অম্বষ্ঠ জাতীয় আমৃতাচার্য্য নামক এক ব্যক্তি সিদ্ধবিদ্যা নাম্নী কন্যাকে বিবাহ করে। ঐ কন্যা বৈদ্যের বিদ্যা-দেবীস্বরূপ অর্থাৎ বৈদ্যশাস্ত্রে বিশেষ পারদর্শী ছিলেন। তাহার বর প্রভাবে অর্থাৎ তিনি অম্বষ্ঠদিগের মধ্যে সেন, দাস, গুপ্ত, দত্ত, দেব, কর, ধর, রাজ, সোম, নন্দি, কুণ্ড, চন্দ্র ও রক্ষিত এই কয়েক বংশকে বৈদ্য শাস্ত্রানুশীলন করাইলে তাহারা বৈদ্য উপাধি প্রাপ্ত হইয়া চিকিৎসক হইয়াছিল। এতদ্ব্যতীত অম্বষ্ঠ জাতির অন্য বংশধরেরা ঐ উপাধি প্রাপ্ত হয় নাই। যথা—

" অম্বষ্ঠেষ্বামৃতাচার্য্যঃ খ্যাতোঽভূদ্ভুবনত্রয়ে।
সিদ্ধবিদ্যাহ্বয়াং কন্যাং স বৈদ্যস্য তু মানসীম্॥
উপযেমে মহৌজাশ্চ চিকিৎসকতয়া শ্রুতঃ।
অথ তস্যা বরেণৈব খ্যাতা বৈদ্যা মহৌজসঃ॥
সেনোদাসশ্চ গুপ্তশ্চ দত্তোদেবঃ করোধরঃ।
রাজসোমৌচ নন্দিশ্চ কুণ্ডশ্চন্দ্রশ্চ রক্ষিতঃ॥ "
" অন্যপদ্ধতয়োঽপ্যেবং সন্তি বৈদ্যা ন তে শ্রুতাঃ। "

এতদ্দ্বারা প্রতিপন্ন হইতেছে যে অম্বষ্ঠ জাতির মধ্যে কেবল মাত্র সেন, দাস, গুপ্ত প্রভৃতি উল্লিখিত ত্রয়োদশ বংশই বৈদ্য উপাধিসম্পন্ন হইয়াছে, সিদ্ধবিদ্যা নাম্নী কন্যার বর প্রভাবে অন্য কোন বংশ ঐ উপাধি প্রাপ্ত হয় নাই, এবং এই সময় হইতেই ঐ কয়েক বংশ বৈদ্যশাস্ত্রানুশীলন করিয়া বৈদ্য অর্থাৎ ডাক্তার হইয়াছিল, তৎপূর্ব্বে তাহারা আদৌ ঐ শাস্ত্র অধিকার করিতে না পারিয়া কেবল চিকিৎসক অর্থাৎ বর্ত্তমান কম্পাউণ্ডার ও ড্রেসার পদে অভিষিক্ত হইয়া, বর্ত্তমান হাতুড়িয়া বৈদ্যের ন্যায় স্থান-বিশেষে চিকিৎসাও করিত। ফলিতার্থে সমগ্র অম্বষ্ঠ আদৌ বৈদ্য নহে। অতএব অম্বষ্ঠ জাতিকে যে বৈদ্য জাতি বলা যায় এবং অম্বষ্ঠগণ স্বয়ংও যে জাতিতে বৈদ্য বলিয়া পরিচয় দিয়া থাকেন, তাহা কেবল প্রাচীন শাস্ত্র বিষয়ে অজ্ঞতার ফল মাত্র।

## হিন্দুশাস্ত্রমতে বৈদ্য-অম্বষ্ঠ জাতি যে ধর্ম্মে অধিকারী—তাহা নির্ণয়।

মানবে ব্যক্ত আছে অম্বষ্ঠ বর্ণসঙ্কর নিকৃষ্ট জাতি। সুতরাং মনুর লিখনানুসারে তাহারা উৎকৃষ্ট অর্থাৎ ব্রাহ্মণ, ক্ষত্রিয় ( কায়স্থ ) ও বৈশ্যধর্ম্মে অনধিকারী ছিল।

কুল্লুকভট্ট বলেন অম্বষ্ঠ খর ও তুরঙ্গ সংজাত অশ্বতর সদৃশ জাতান্তর জাতি। জাত্যন্তর জাতি মূলজাতির অনাচরণীয়। সুতরাং ইহার মতেও অম্বষ্ঠ জাতি মূল জাতি অর্থাৎ ব্রাহ্মণ, ক্ষত্রিয় ( কায়স্থ ) বৈশ্য ও শূদ্র জাতির ধর্ম্মে অনধিকারী ছিল।

ব্রহ্মবৈবর্ত্তপুরাণে বিবৃত হইয়াছে অম্বষ্ঠ প্রভৃতি সমস্ত বর্ণসঙ্কর জাতি নীচ জাতি। সুতরাং এই গ্রন্থের মতেও অম্বষ্ঠ জাতি উৎকৃষ্ট অর্থাৎ ব্রাহ্মণ ক্ষত্রিয় ( কায়স্থ ) ও বৈশ্যজাতির ধর্ম্মে অনধিকারী।

ইতিপূর্ব্বে স্মৃতি, পুরাণ প্রভৃতি সমস্ত শাস্ত্রের দ্বারা প্রমাণ করা হইয়াছে—অম্বষ্ঠ বর্ণসঙ্কর নীচ জাতি। শ্রীমদ্ভাগবত প্রভৃতি ধর্ম্মশাস্ত্রে বিবৃত হইয়াছে বর্ণসঙ্কর জাতি কুলশূন্য, এবং তাহারা শ্রাদ্ধাদি ক্রিয়া প্রভৃতি কোন প্রকার ধর্ম্মসাধনে অনধিকারী। অতএব এই সকল শাস্ত্রের লিখনানুসারে প্রতীয়মান হইতেছে যে অম্বষ্ঠ বর্ণসঙ্কর অর্থাৎ নীচ জাতি—এই হেতু প্রাচীনকালে তাহারা কোন প্রকার ধর্ম্মসাধনে অনধিকারী ছিল। সুতরাং ব্রাহ্মণ, ক্ষত্রিয় ( কায়স্থ ) বৈশ্য ও শূদ্র ধর্ম্মসাধন করিতে না পারিয়া তাহারা ধর্ম্ম বিষয়ে বর্ত্তমান নীচ জাতির ন্যায় কালযাপন করিয়াছিল।

উশনা বলেন অম্বষ্ঠ প্রথমে কৃষি, পরে বাজীকর বেদিয়ার বৃত্তি, পরিশেষে চিকিৎসা বৃত্তি সম্পন্ন হইয়াছে। পরাশর বলেন মুনিগণ অম্বষ্ঠকে ব্রাহ্মণদিগের চিকিৎসার জন্য নিযুক্ত করিলেন। বৃহদ্ধর্ম্মপুরাণের ত্রয়োদশ অধ্যায়ে বিবৃত হইয়াছে ব্রাহ্মণগণ অম্বষ্ঠকে আয়ুর্ব্বেদ প্রদান করিয়া নিয়ম করিয়া দিলেন যে তোমরা পুরাণ প্রভৃতি কোন ধর্ম্মশাস্ত্রেই অধিকারী নহ। সাধারণতঃ শূদ্রধর্ম্মাবলম্বন পূর্ব্বক বৈদিক কার্য্য অর্থাৎ শ্রাদ্ধাদি কার্য্য করিবে। যথা—

ব্রাহ্মণা ঊচুঃ।

অস্মাভির্যানি শাস্ত্রাণি কৃতানি সঙ্করোত্তম।
তানি তুভ্যঞ্চ দত্তানি ন প্রমাদ্যোঃ কদাচন॥
চিকিৎসাকুশলো ভূত্বা কুশলী তিষ্ঠ ভূতলে।
শূদ্রধর্ম্মান্ সমাশ্রিত্য বৈদিকানি করিষ্যসি॥
আয়ুর্ব্বেদস্তু যো দত্তস্তভ্যমম্বষ্ঠ ভূসুরৈঃ।
তেন মত্তো নচৈবান্যৎ পুরাণাদি বদিষ্যসি॥
আয়ুর্ব্বেদাৎ পরং নান্যৎ যুষ্মাকং বাচ্যমর্হতি।

ইহার তাৎপর্য্য এই যে অম্বষ্ঠ আয়ুর্ব্বেদ প্রাপ্ত হইয়া পাছে বেদ, স্মৃতি, পুরাণাদি ধর্ম্মশাস্ত্র অধিকার করে—এই জন্য মুনিগণ তাহাদিগকে সাধারণতঃ শূদ্রধর্ম্ম অর্থাৎ ব্রাহ্মণ,ক্ষত্রিয় ( কায়স্থ ) ও বৈশ্য জাতির সেবা ( চিকিৎসা ) দ্বারা ধর্ম্মসাধন করিবার অধিকার প্রদান করিলেন। সুতরাং প্রমাণ হইতেছে যে অম্বষ্ঠ যে পর্য্যন্ত চিকিৎসা বৃত্তি গ্রহণ করে নাই সে পর্য্যন্ত কোন প্রকার ধর্ম্মসাধনে অনধিকারী ছিল, আয়ুর্ব্বেদমতে চিকিৎসা বৃত্তি অবলম্বন করণাবধি কেবল শূদ্রধর্ম্ম পালনের অধিকার প্রাপ্ত হইয়া এ পর্য্যন্ত ঐ ধর্ম্মই পালন করিয়া আসিতেছে।

উল্লিখিত কারণে মিতাক্ষরা ব্যক্ত করিয়াছেন কুণ্ড, গোলক, কানীন ও সহোঢ়াদি বর্ণসঙ্করদিগের মধ্যে সবর্ণ, অনুলোম ও প্রতিলোমজ ভেদ আছে, তাহারা সাধারণতঃ অহিংসাদি শূদ্রধর্ম্ম অর্থাৎ ব্রাহ্মণ, ক্ষত্রিয় ( কায়স্থ ) ও বৈশ্য জাতির শুশ্রূষাদি অধিকার করিয়াছে। উহাদের মধ্যে অম্বষ্ঠ অনুলোমজ বর্ণসঙ্কর ব্রাহ্মণ কর্ত্তৃক বৈশ্যের বিবাহিতা স্ত্রীর গর্ভে জন্মিয়াছে; যথা—

"অতশ্চ কুণ্ড গোলক কানীন সহোঢ়াদীনাম সবর্ণত্বমুক্তং ভবতি। তে চ সবর্ণেভ্যোঽনুলোম প্রতিলোমেভ্যশ্চ ভিদ্যমানাঃ সাধারণ ধর্ম্মৈরহিংসাদিভিরধিক্রিয়ন্তে। শূদ্রাণাস্তু সধর্ম্মাণঃ সর্ব্বেঽপধ্বংসজাঃ স্মৃতা ইতি স্মরণাৎ। অপধ্বংসজাঃ ব্যভিচারজাতাঃ শূদ্রধর্ম্মৈরপি দ্বিজ শুশ্রূষাদিভিরধিক্রিয়ন্তে। * *। এতে * * অম্বষ্ঠ * * অনুলোমজাঃ পুত্রাবেদিতব্যাঃ। ইত্যাদি।

মিতাক্ষরার ব্যবহৃত "অধিক্রিয়ন্তে" শব্দ বৃহদ্ধর্ম্মপুরাণোক্ত পূর্ব্বোল্লিখিত বচনের সহিত একত্র করিয়া বিবেচনা করিলে স্পষ্ট প্রতীতি হয় যে কেবল চিকিৎসা বৃত্তি গ্রহণ করিয়াই অম্বষ্ঠ সাধারণতঃ শূদ্রধর্ম্ম অধিকার করে। তৎপূর্ব্বে তাহারা কোন প্রকার ধর্ম্মে অধিকারী ছিল না। তাহা না হইলে মিতাক্ষরাকার "অধিক্রিয়ন্তে" শব্দ প্রয়োগ করিতেন না। অধিক্রিয়ন্তের অর্থ "অধিকার করিয়াছে।"

মিতাক্ষরাকার বলিয়াছেন অম্বষ্ঠ প্রভৃতি অনুলোমজ সন্তান সাধারণতঃ অহিংসাদি ধর্ম্ম অধিকার করিয়াছে। এই হেতু অনেকের ধারণা হইতে পারে অম্বষ্ঠ আর্য্যধর্ম্মে অনধিকারী হইলেও শূদ্র ধর্ম্ম অপেক্ষা শ্রেষ্ঠ ধর্ম্ম অধিকার করিয়াছিল। কিন্তু তিনি যাজ্ঞবল্ক্যের ১২১ শ্লোকের টীকায় বলিয়াছেন, অহিংসাদি ধর্ম্মে আচণ্ডাল সমস্ত জাতিরই অধিকার আছে; যথা—

অহিংসা সত্যমস্তেয়ং শৌচমিন্দ্রিয়নিগ্রহঃ।
দানং দমো দয়া ক্ষান্তিঃ সর্ব্বেষাং ধর্ম্মসাধনম্॥

হিংসা প্রাণিপীড়া তস্যা অকরণমহিংসা। সত্যমপ্রাণিপীড়াকরং যথার্থ বচনম্। অস্তেয়মদত্তানুপাদানম্। শৌচং বাহ্যমাভ্যন্তরঞ্চ। বুদ্ধিকর্ম্মেন্দ্রিয়াণাং নিয়তবিষয়বৃত্তিতা ইন্দ্রিয় নিগ্রহঃ। যথা শক্তি প্রাণিনামন্নোদকাদিদানেনার্ত্তিপরিহারোদানম্। অন্তঃকরণসংযমোদমঃ। আপন্নরক্ষণং দয়া। অপকারেঽপি চিত্তস্যাবিকারঃ ক্ষান্তিঃ।

এতে সর্ব্বেষাং পুরুষাণাং ব্রাহ্মণাদ্যাচাণ্ডালান্তং ধর্ম্মসাধনম্॥

অতএব অম্বষ্ঠ শূদ্র ধর্ম্ম ব্যতীত কখনই আর্য্যধর্ম্মে অধিকারী নহে।

পরাশর বলেন, সত্য, ত্রেতা ও দ্বাপরযুগে চারিটী বর্ণ ছিল, কলিযুগে ছত্রিশ প্রকার শূদ্র স্থাপন হইয়াছে; যথা—অম্বষ্ঠ, গণক, ভট্ট, করণ ইত্যাদি। যথা—

সত্য ত্রেতা দ্বাপরেষু বর্ণচত্বার এব চ।
ষট্ত্রিংশদ্ জাতয়ঃ শূদ্রা কলিকালে কিলাভবন্॥
অম্বষ্ঠো গণকশ্চৈব ভট্টঃ করণ এব চ। ইত্যাদি।

এই হেতু অমরকোষে এই জাতি শূদ্রবর্গে নিবিষ্ট হইয়াছে। অমর-

কোষ ২২০০ বৎসরের গ্রন্থ। সুতরাং বিগত ২২০০ বৎসরের সময়ও অম্বষ্ঠ শূদ্রধর্ম্মাবলম্বী ছিল। যথা—

শূদ্রাশ্চাবরবর্ণাশ্চ বৃষলাশ্চ জঘন্যজাঃ।
আচণ্ডালাস্তু সংকীর্ণা অম্বষ্ঠকরণাদয়ঃ॥

অতএব ঐ সকল ধর্ম্মশাস্ত্র ও প্রাচীন প্রামাণ্য গ্রন্থ দ্বারা প্রমাণ হইতেছে, সাবিত্রীসংস্কার প্রভৃতি কোন প্রকার আর্য্যধর্ম্মসাধনে অম্বষ্ঠের অধিকার ছিল না ও নাই; তাহারা কেবল শূদ্রধর্ম্মে অধিকারী, অর্থাৎ বেদ, পুরাণ, স্মৃতি প্রভৃতি কোন গ্রন্থে তাহাদের অধিকার নাই, কেবল শূদ্রের ন্যায় দ্বিজবর্ণের সেবা ও শ্রাদ্ধাদি ক্রিয়ায় অধিকারী হইয়াছে।

জাতিমিত্র, অম্বষ্ঠদীপিকা এবং আধুনিক পণ্ডিতগণের মধ্যে কেহ কেহ এই অম্বষ্ঠ উপনয়ন গ্রহণে অধিকারী বলিয়া নির্ণয় করিয়াছেন। কিন্তু অম্বষ্ঠ যে জাতিতে বৈশ্য, তাহা তাঁহারা বলেন না। ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র এই চারিটি জাতি ও তদনুসারী চারিটি আশ্রম ব্যতীত অন্য আশ্রম নাই। অম্বষ্ঠ জাতিতে বৈশ্য বলাইতে না পারিলে বৈশ্যের আশ্রম গ্রহণে অনধিকারী। সুতরাং বৈশ্যাচারে উপনয়ন গ্রহণে ফল কি?

কেবল উপনয়ন গ্রহণ করিলেই আচরণীয় জাতি হওয়া যায় না। আচার্য্য ও ব্যাসোক্ত ব্রাহ্মণ প্রভৃতি অনেক জাতির উপনয়ন আছে, কিন্তু তাহারা আর্য্যের অনাচরণীয়, কায়স্থ ও ব্রাহ্মণগণ তাহাদের জলস্পর্শ করেন না, তাহাদিগকে একাসনে বসিতে দেন না, এবং তাহারা কায়স্থ ব্রাহ্মণের জলপূর্ণ হুকা স্পর্শ করিলে ঐ হুকার জল ফেলিয়া দেওয়া হয়। এই জাতিরা ব্রাহ্মণাচারে উপবীত গ্রহণ করিয়া থাকে, তথাপি তাহারা আচরণীয় জাতি নহে। তাহার কারণ এই যে তাহারা মূলে জাত্যন্তর জাতি আর্য্যের অনাচরণীয় ছিল। সুতরাং তাহারা কারণ বশতঃ ব্রাহ্মণাচারে উপবীত গ্রহণ করিলেও মূল বর্ণচতুষ্টয়ের আচরণীয় হইতে পারে নাই। হীন জাতির মধ্যে অনেকে যে কারণে উপবীত গ্রহণ করিয়াছে তাহা ইতিপূর্ব্বে নির্ণয় করা হইয়াছে (১)। অতএব অম্বষ্ঠ যখন জাতিতে বৈশ্য নহে, তাহারা জাত্যন্তর

(১) ৬৮—৬৯ পৃঃ দেখ।

বর্ণসঙ্কর জাতি মূল বর্ণসমূহের অনাচরণীয় ছিল, তখন কেবল উপনয়ন গ্রহণ করিলেও তদ্দ্বারা তাহাদের কোন ফল লাভ হইতে পারে না।

এক্ষণে দেখা আবশ্যক, অম্বষ্ঠ জাতিতে বর্ণসঙ্কর হইলেও তাহারা নিকৃষ্ট আচার্য্য প্রভৃতি জাতির ন্যায় কস্মিন্ কালে বৈশ্যাচারে বা অন্য কোন আচারে উপনয়ন সংস্কারসম্পন্ন হইয়া পরে কারণ বশতঃ তাহাতে চ্যুত হইয়াছে কি না? এই বিষয় কোন পুরাণ, কোন স্মৃতি, কোন তন্ত্র, কি কোন শাস্ত্রেই পরিব্যক্ত নাই। বরং শাস্ত্রে বিবৃত হইয়াছে, অম্বষ্ঠ বর্ণসঙ্কর নিকৃষ্ট জাতি, কেবল শূদ্রধর্ম্মে অধিকারী।

বর্ণসঙ্কর অম্বষ্ঠ জাতি ( বঙ্গদেশস্থ বৈদ্য ) ও তাহাদের আদিপুরুষ যে প্রথমে উপনয়ন-সংস্কারসম্পন্ন থাকিয়া কারণ বশতঃ উপবীতশূন্য হইয়া আছে, অম্বষ্ঠসম্মিলনী সভার নীত পাতিতেও তাহার কোন প্রমাণ প্রদত্ত হয় নাই। স্বাক্ষরকারী পণ্ডিতগণ তাহাতে কেবল ইহাই ব্যক্ত করিয়াছেন যে, যে অম্বষ্ঠ বহুপুরুষ পর্য্যন্ত উপনয়নাদি ক্রিয়াহীন হইয়া ব্রাত্য হইয়াছে, তাহারা ব্রাত্যজনিত পাপক্ষয়ার্থ এক শত কাহন (কার্ষাপণী) কড়ি উৎসর্গ দ্বারা প্রায়শ্চিত্ত করিয়া উপনয়ন গ্রহণ করিতে পারে; যথা—

বহুপুরুষানুক্রমেণোপনয়নাদি ক্রিয়ালোপজনিত পাপক্ষয়কামা অম্বষ্ঠাস্তৎ-পাপক্ষয়ায় ব্রাত্যাদ্যশক্তৌ শতকার্ষাপণীদানরূপং প্রায়শ্চিত্তং যথাবিধি * * কৃত্বা উপনয়নার্হা ভবন্তীতি ইত্যাদি।

কিন্তু হিন্দুসমাজে দ্বিবিধ অম্বষ্ঠ আছে। এক অম্বষ্ঠ জাতিতে ক্ষত্রিয় ( কায়স্থ ) দেশের নামানুসারে অম্বষ্ঠ সংজ্ঞায় পরিচিত অর্থাৎ যে ক্ষত্রিয়গণ অম্বষ্ঠদেশবাসী তাহারা অম্বষ্ঠ সংজ্ঞায় পরিচিত। এই অম্বষ্ঠ ( ক্ষত্রিয় ) প্রথমে উপনয়নাদি দশসংস্কারসম্পন্ন ছিল। এতদ্ব্যতীত প্রাচীনশাস্ত্রসমূহ দ্বারা প্রমাণ করা হইয়াছে, বেণরাজার রাজত্ব সময়ে ব্রাহ্মণ পশুধর্ম্মাবলম্বন পূর্ব্বক বৈশ্যের স্ত্রী দ্বারা যে পুত্র উৎপাদন করে ঐ পুত্র জাতিতে বর্ণসঙ্কর অম্বষ্ঠ, তাহার বংশধরেরা প্রথমে কোন প্রকার ধর্ম্মে অধিকারী ছিল না, কালক্রমে চিকিৎসাবৃত্তি অবলম্বন পূর্ব্বক তাহারা কেবল শূদ্রধর্ম্মে অধিকারী হইয়াছে এবং ঐ অম্বষ্ঠজাতিই বঙ্গদেশে বৈদ্যজাতি বলিয়া পরিচিত।

অতএব উল্লিখিত ব্যবস্থাপত্র যে কোন্ অম্বষ্ঠের নিমিত্ত প্রদত্ত হইয়াছে এবং বর্ণসঙ্কর অম্বষ্ঠ যে কোন্ আচারে উপনয়ন গ্রহণ করিবে তাহা ঐ পাতিতে বিবৃত হয় নাই। সুতরাং এই অনিশ্চিত উক্তিসম্পন্ন পাতি অনুসারে বঙ্গদেশস্থ বৈদ্য অর্থাৎ অম্বষ্ঠবংশধরের, যাহারা বৈশ্যাচারে বা অন্য কোন আচারে উপনয়ন গ্রহণ করিয়াছে, তাহাদের নিশ্চয়ই শাস্ত্রবিরুদ্ধ কার্য্য করা হইয়াছে। সুতরাং শাস্ত্রানুসারে তাহাদিগকে পতিত বলিলেও অত্যুক্তি হয় না। যাহা হউক অধ্যাপক ব্রাহ্মণদিগের ফাঁকি সিদ্ধান্ত রাজকর্ম্মী ব্যতীত কখনই চিকিৎসকের হৃদয়ঙ্গম হইতে পারে না। এতাধিক আড়ম্বর, সভাও স্থাপিত হইয়াছে, কিন্তু অধ্যাপকগণ যে মূলে ফাঁকী সিদ্ধান্ত করিয়াছেন তাহা কাহারই চক্ষে পড়িল না।

বলা যাইতে পারে যে বৈদ্য-অম্বষ্ঠসংমিলনী সভা কর্তৃক যখন উল্লিখিত পাতি গৃহীত হইয়াছে তখন ঐ পাতি বৈদ্য-অম্বষ্ঠজাতির নিমিত্তই প্রদত্ত হইয়াছে। কিন্তু যাহার নিমিত্ত ও যে কার্য্যের জন্য পাতি গ্রহণ করা যায় তাহা স্পষ্টাক্ষরে বর্ণিত না হইলে ঐ পাতি যে অকর্ম্মণ্য পাতি তাহা হিন্দুমাত্রেই অবগত আছেন। সুতরাং কোন্ অম্বষ্ঠের নিমিত্ত যে ঐ পাতি প্রদত্ত হইয়াছে তাহা স্পষ্ট লিখিত না হওয়ায় তাহা যে কেবল বর্ণসঙ্কর অম্বষ্ঠ বৈদ্যের নিমিত্ত দেওয়া হইয়াছে তাহা কখনই বলা যাইতে পারে না। বিশেষ যখন শাস্ত্র দ্বারা প্রমাণ করা হইয়াছে বৈদ্য অম্বষ্ঠ বর্ণসঙ্কর—শূদ্রধর্ম্মাবলম্বী—নিকৃষ্ট জাতি তখন ঐ পাতি কখনই তাহাদের ব্যবহারযোগ্য নহে।

যদি তর্কানুরোধে স্বীকার করা যায় যে পণ্ডিতগণ আধুনিক বৈদ্য অর্থাৎ বর্ণসঙ্কর অম্বষ্ঠজাতির নিমিত্ত উল্লিখিত ব্যবস্থাপত্র প্রদান করিয়াছেন, তাহা হইলে পাতির প্রস্তাবিত বহুপুরুষের ভূতপূর্ব্ব পুরুষের অর্থাৎ যে ব্যক্তি ব্রাহ্মণ কর্তৃক বৈশ্যের স্ত্রীতে উৎপন্ন হইয়া প্রথমে অম্বষ্ঠ সংজ্ঞা প্রাপ্ত হইয়াছিল ও যাহার বংশধরেরাই বঙ্গদেশস্থ বৈদ্য-অম্বষ্ঠগণ, ঐ ব্যক্তি যে প্রথমে বৈশ্যাচারে অথবা কোন আচারে সাবিত্রী সংস্কার বা কামাচারে উপনয়নসংস্কারসম্পন্ন হইয়াছিল ব্যবস্থাপত্রে আদৌ তাহার প্রমাণ

প্রদত্ত হয় নাই এবং কোন শাস্ত্রেও তাহা বিবৃত হয় নাই। ঐ বিষয়ের প্রমাণ না দিয়া বর্ত্তমান বৈদ্য-অম্বষ্ঠবংশধরদিগকে ব্রাত্য বলা কেবল অর্থের মাহাত্ম্য মাত্র। শিরো নাস্তি শিরঃপীড়া, আদিপুরুষের উপবীত ছিল না তথাপি অর্থবলে তাহার বংশধরেরা ব্রাত্য বলিয়া অভিহিত ও প্রায়শ্চিত্ত করিয়া উপনয়ন ( কোন্ আচারে উপনয়ন ? ) গ্রহণ করিবার পাতি প্রদত্ত হইল। ধন্য কালমাহাত্ম্য, বিচারশক্তি, এবং সমাজবন্ধন।

ঢাকা জেলার রাজনগর নিবাসী বৈদ্য অম্বষ্ঠবংশজ রাজা রাজবল্লভের গৃহীত পাতির স্বাক্ষরকারী পণ্ডিতগণও বিচারশক্তির বিলক্ষণ পরিচয় প্রদান করিয়াছেন। তাঁহারা বলেন, যাজ্ঞবল্ক্যোক্ত অম্বষ্ঠ ও নিষাদ ( চণ্ডাল বিশেষ জাতি ) যজ্ঞোপবীতাদি সংস্কার প্রাপ্ত হইয়াছে যথা—

বিপ্রান্মূর্দ্ধাভিষিক্তোহি ক্ষত্রিয়ায়াং বিশঃস্ত্রিয়াং। জাতোঽম্বষ্ঠস্তু শূদ্রায়াং নিষাদঃ পারশবোঽপিবেতি যাজ্ঞবল্ক্যবচনান্মূর্দ্ধাভিষিক্তাম্বষ্ঠনিষাদানাং যজ্ঞোপবীতাদি সংস্কারঃ প্রাপ্তঃ।

এই পাতিদাতাগণ যে সমগ্রশাস্ত্র ও জাতি বিষয়ে অনভিজ্ঞ ছিলেন, তাহা তাঁহাদের লিখনানুসারেই প্রতিপন্ন হইতেছে। যাজ্ঞবল্ক্যে "মূর্দ্ধাবসিক্ত" পাঠ আছে, ইহাঁরা "মূর্দ্ধাভিষিক্ত" বলিতেছেন। মূর্দ্ধাভিষিক্ত ও মূর্দ্ধাবসিক্ত এক জাতি নহে। মূর্দ্ধাভিষিক্ত ক্ষত্রিয়ের একটী উপাধি মাত্র। যথা—

মূর্দ্ধাভিষিক্তো রাজন্যো বাহুজঃ ক্ষত্রিয়ো বিরাট। ইত্যাদি।

অমরকোষ দেখ॥

কিন্তু মূর্দ্ধাবসিক্ত একটী স্বতন্ত্র জাতি, ব্রাহ্মণ কর্ত্তৃক ক্ষত্রিয়ের বিবাহিতা স্ত্রী হইতে উৎপন্ন জাত্যন্তর জাতি। অতএব এই পাতিদাতাগণ মূলেই ভ্রম করিয়াছেন। সুতরাং এই পাতি শাস্ত্রসম্মত নহে, অর্থসম্মত বটে।

উল্লিখিত পণ্ডিতেরা বলিয়াছেন, যাজ্ঞবল্ক্যের অম্বষ্ঠ ও নিষাদ ( চণ্ডাল বিশেষ জাতি ) উপনয়ন প্রাপ্ত হইয়াছে। কিন্তু তাঁহারা তৎসম্বন্ধে কোন প্রমাণই দেন নাই। ঐ অম্বষ্ঠ যে উপনয়ন সংস্কার প্রাপ্ত হইয়াছিল তাহার স্পষ্ট প্রমাণ আবশ্যক, তাহা হইলেই তাহার বংশজাতগণ উপনয়ন গ্রহণ

করিতে অধিকারী হইবেন, নচেৎ নহে। যাহা হউক যে বিষয় প্রমাণ করা আবশ্যক সেই বিষয় বিনা প্রমাণে পণ্ডিতগণ প্রামাণ্য বলিয়া স্বীকার করিয়া লইয়াছেন।

অম্বষ্ঠ উপবীত প্রাপ্ত হইয়াছে এই বিষয় সম্বন্ধে পণ্ডিতগণ শঙ্খ স্মৃতির বচন উদ্ধৃত করিয়াছেন। তাহার মর্ম্ম এই যে ব্রাহ্মণ কর্ত্তৃক ক্ষত্রিয়াজাত সন্তান ক্ষত্রিয়, এবং ক্ষত্রিয় কর্ত্তৃক বৈশ্যাজাত সন্তান বৈশ্য হইয়াছে অর্থাৎ তাহারা ক্ষত্রিয়াদি ধর্ম্ম প্রাপ্ত হইয়াছে, ক্ষত্রিয়াদি জাতিত্ব প্রাপ্ত হয় নাই। এই বচন উদ্ধৃত করিবার তাৎপর্য্য এই যে যখন শঙ্খের বচনে ক্ষত্রিয় কর্ত্তৃক বৈশ্যাগর্ভজাত সন্তান বৈশ্যাচারে উপনয়ন সংস্কার অর্থাৎ বৈশ্যধর্ম্ম প্রাপ্ত হওয়া ব্যবস্থিত হইয়াছে তখন ব্রাহ্মণ কর্ত্তৃক বৈশ্যাজাত অম্বষ্ঠ অবশ্যই বৈশ্যাচারে উপনয়ন সংস্কার অর্থাৎ বৈশ্যধর্ম্ম প্রাপ্ত হইতে পারে। যথা—

তথাহৈাতদ্বচনব্যাখ্যা মিতাক্ষরায়াং। যত্তু বিপ্রেণ ক্ষত্রিয়ায়াং জাতঃ ক্ষত্রিয় এব, ক্ষত্রিয়েণ বৈশ্যায়াং জাতোবৈশ্য এব ইত্যাদি শঙ্খস্মরণং তৎ-ক্ষত্রিয়াদিধর্ম্মপ্রাপ্ত্যর্থং ন তু ক্ষত্রিয়াদিজাত্যাক্রান্তয়ে। অতশ্চ মূর্দ্ধাভিষিক্তা-দীনাং ক্ষত্রিয়াদেরুপনয়নদণ্ডাজিনোপবীতিভিঃ সংস্কারঃ কার্য্য ইতি।

অর্থলোভে অধ্যাপকগণ মিতাক্ষরার পাঠের বিকৃতি করিয়া স্বার্থসিদ্ধিসূচক কল্পিত পাঠ স্থাপন করিয়াছেন। প্রকৃত পাঠ এই যে * * ইতি শঙ্খ স্মরণং তৎক্ষত্রিয়াদি ধর্ম্ম প্রাপ্ত্যর্থম্। ন পুনর্মূর্দ্ধাবসিক্তাদিজাতিনিরাকরণার্থং ক্ষত্রিয়াদি জাতি প্রাপ্ত্যর্থং বা। অতশ্চ মূর্দ্ধাবসিক্তাদীনাং ক্ষত্রিয়াদিভিরুক্তৈ-রেব দণ্ডাজিনোপবিতাদিভিরুপনয়নাদি কার্য্যম্ প্রাপ্তোপনয়নাৎ কামাচারাদি পূর্ব্ববদ্বেদিতব্যং ॥

ইহার অর্থ এই যে এই নিমিত্ত শঙ্খ স্মৃতি ( ব্যবস্থা ) তাহাদের অর্থাৎ ব্রাহ্মণ কর্ত্তৃক ক্ষত্রিয়াজাত, ক্ষত্রিয় কর্ত্তৃক বৈশ্যাজাত সন্তানের ক্ষত্রিয়াদি ধর্ম্ম প্রাপ্ত্যর্থ হইয়াছে। পক্ষান্তরে মূর্দ্ধাবসিক্তাদি জাতিনিরাকরণার্থ অথবা ক্ষত্রিয়াদি জাতি প্রাপ্ত্যর্থ নহে। অতএব মূর্দ্ধাবসিক্তাদির ক্ষত্রিয়াদি আখ্যা সদৃশ, দণ্ডাজিন ও উপবীতাদি উপনয়নাদি কার্য্য প্রাগ্‌ভাব উপনয়ন ( নূতন-তর উপনয়ন ) অর্থাৎ কামাচার ( যদৃচ্ছাচার ) উপনয়ন বলিয়া জানিবে।

ইহার তাৎপর্য্য এই যে এই উপনয়ন শাস্ত্রসম্মত সাবিত্রী সংস্কারসূচক উপনয়ন নহে, উহা যদৃচ্ছাচার অবলম্বিত প্রথা মাত্র। সুতরাং অধ্যাপকগণ কল্পিত পাঠ স্থাপন পূর্ব্বক বর্ণসঙ্কর অম্বষ্ঠের উপনয়ন সম্বন্ধে যে ব্যবস্থা প্রদান করিয়াছেন, তাহা অন্যায় কার্য্য হইয়াছে। যাহা হউক, ব্রাহ্মণ কর্ত্তৃক ক্ষত্রিয়াজাত সন্তান ক্ষত্রিয়ধর্ম্ম প্রাপ্ত্যর্থ ক্ষত্রিয়াচারে সংস্কার প্রাপ্ত হইয়াছে—শঙ্খ কর্ত্তৃক এইরূপ বর্ণিত হইলেও ব্রাহ্মণ কর্ত্তৃক বৈশ্যাজাত সন্তান যে বৈশ্যাচারে সংস্কার প্রাপ্ত হইয়াছে অথবা হইতে পারে—এইরূপ ব্যবস্থা শঙ্খ কর্ত্তৃক আদৌ প্রদত্ত হয় নাই। তবে কোন্ শাস্ত্রের বলে পণ্ডিতগণ শঙ্খোক্ত বচনের অসদ্ভাব স্থাপন পূর্ব্বক ব্রাহ্মণের ঔরসে ও বৈশ্যের স্ত্রীর গর্ভজাত বর্ণসঙ্কর অম্বষ্ঠজাতির বৈশ্যাচারে উপনয়ন গ্রহণ বিষয়ে পাতি প্রদান করিয়াছেন? বোধ হয় অর্থশাস্ত্রের বলে ঐরূপ চুক্তি স্থাপন হইয়াছে।

বর্ত্তমান শাস্ত্র ব্যবসায়ী হিন্দু পণ্ডিতগণের এই বিষয় স্মরণ পূর্ব্বক কোন বিষয়ের পাতি দেওয়া উচিত যে তাহারা আইনকর্ত্তা (Legislature) নহেন। হিন্দুদিগের প্রাচীন আইনের মধ্যে যাহা ইংরাজ গবর্ণমেণ্ট স্বীয় কর্ত্তৃত্বাধীনে আনিয়াছেন তদ্ব্যতীত সমাজবন্ধন ও হিন্দুধর্ম্ম সম্বন্ধে নিগম, আগম, বেদ, শ্রুতি, স্মৃতি ও পুরাণ প্রভৃতি শাস্ত্রে যাহা বিবৃত হইয়াছে তাঁহারা কেবল তাহারই মর্ম্ম প্রকাশক (administrator) মাত্র। সুতরাং হিন্দুশাস্ত্রে যাহা পরিব্যক্ত হয় নাই তাহা তাহারা স্বীয় যুক্তি বা অনুভবের দ্বারা স্থাপন করিয়া প্রচলিত করণে অনধিকারী। অতএব তাহাদের জানা উচিত যে কোন জাতি বা ব্যক্তি প্রথমে সাবিত্রী সংস্কার সম্পন্ন ছিল—এই বিষয় যদি ধর্ম্মশাস্ত্রে (টীকায় নহে) স্পষ্টাক্ষরে বিবৃত হইয়া থাকে, এবং ঐ জাতি বা ব্যক্তি কালক্রমে কারণবশতঃ ব্রাত্য হইলে প্রায়শ্চিত্ত দ্বারা ব্রাত্য দোষ খণ্ডন হইয়া পুনর্ব্বার সাবিত্রী সংস্কার প্রাপ্ত হইতে পারে—এই বিধি ধর্ম্মশাস্ত্রে ব্যবস্থিত থাকিলে পণ্ডিতগণ কেবল তাহারই পাতি দিতে পারেন। নচেৎ যে জাতি বা ব্যক্তি প্রথমে আদৌ সাবিত্রী সংস্কারসম্পন্ন ছিল না, সেই জাতি বা ব্যক্তিকে অন্য জাতি সম্বন্ধীয় ব্যবস্থা দ্বারা এক্ষণে

উপনয়ন সংস্কার গ্রহণ করিবার ব্যবস্থা প্রদান পূর্ব্বক নূতন জাতিত্বে স্থাপন করিলে ঐ জাতি বা ব্যক্তি যে হিন্দুসমাজের নিন্দনীয় হইবেন তাহাতে কোন সন্দেহ হইতে পারে না।

শঙ্খের সময়ে বা তৎপূর্ব্বে ব্রাহ্মণ কর্ত্তৃক ক্ষত্রিয়াজাত বৈধপুত্র ক্ষত্রিয়-ধর্ম্ম, ক্ষত্রিয় কর্ত্তৃক বৈশ্যাজাত বৈধপুত্র বৈশ্যধর্ম্ম, এবং বৈশ্য কর্ত্তৃক শূদ্রী-জাত বৈধসন্তান শূদ্রধর্ম্ম প্রাপ্ত হইয়াছিল। সুতরাং শংখ স্মৃতিতে ঐ অবস্থা বর্ণিত হইয়াছে। কিন্তু ঐ সময়ে বা তৎপূর্ব্বে ব্রাহ্মণ কর্ত্তৃক বৈশ্যাজাত অবৈধ সন্তান (অম্বষ্ঠ) বৈশ্যধর্ম্ম বা কোন প্রকার ধর্ম্ম অধিকার করে নাই। সুতরাং শংখ তৎসম্বন্ধে কোন কথাই বলেন নাই। অতএব ব্রাহ্মণ কর্ত্তৃক বৈশ্যের স্ত্রীর গর্ভজাত পুত্র ( অম্বষ্ঠ ) বৈশ্যধর্ম্ম বা কোন ধর্ম্ম প্রাপ্ত হইয়াছিল—এই বিষয় যখন শংখ ব্যক্ত করেন নাই তখন ব্রাহ্মণ কর্ত্তৃক ক্ষত্রিয়াজাত সন্তান ক্ষত্রিয়ধর্ম্ম প্রাপ্ত হইয়াছে—শংখোক্ত এই ব্যব-স্থার প্রতি যুক্তি বা অনুভব স্থাপন পূর্ব্বক পণ্ডিতগণ যে বর্ণসঙ্কর অম্বষ্ঠের উপনয়ন গ্রহণ সম্বন্ধে পাতি দিয়াছেন তাহা তাঁহাদের অনধিকার চর্চ্চা ও নিতান্তই শাস্ত্রবিরুদ্ধ হইয়াছে। একান্তরবর্ণজাত বৈধপুত্র ও দ্ব্যেকান্তরবর্ণজাত বৈধপুত্রের ধর্ম্ম সম্বন্ধে যে ইতরবিশেষ আছে বোধ হয় উল্লিখিত পাতিদাতা পণ্ডিতগণ তাহা অবগত ছিলেন না। যখন দ্ব্যেকান্তরজাত বৈধপুত্র একা-ন্তরজাত বৈধপুত্রের ধর্ম্ম অধিকার করিতে পারে না তখন দ্ব্যেকান্তরজাত অবৈধপুত্র অর্থাৎ ব্রাহ্মণের দ্ব্যেকান্তরবর্ণজাত বর্ণসঙ্কর অম্বষ্ঠ যে প্রথমে কোন প্রকার ধর্ম্মে অনধিকারী ছিল, তাহাতে কোন সন্দেহ হইতে পারে না। এই নিমিত্তই প্রাচীন ধর্ম্মশাস্ত্রে বিবৃত হইয়াছে বর্ণসঙ্কর অম্বষ্ঠ নিকৃষ্ট জাতি কাল-ক্রমে চিকিৎসাবৃত্তি অবলম্বন পূর্ব্বক তাহারা কেবল শূদ্রধর্ম্ম প্রাপ্ত হইয়াছে।

জাতিমিত্র শংখের বচনের কিয়দংশ পরিত্যাগ করিয়া এরূপ চটক লাগাই-য়াছেন যে তাহা দৃষ্টি করিলেই ধারণা হইবে অম্বষ্ঠ জাতিতে বৈশ্য যথা—

" তত্র ক্ষত্রিয়ায়াং জাতঃ ক্ষত্রিয়এব, বৈশ্যায়াং জাতো বৈশ্য এব, শূদ্রায়াং জাতঃ শূদ্র এব ভবতি ॥ "

" দ্বিজাতির অনুলোমজ সন্তানগণের মধ্যে যাহারা ক্ষত্রিয়ার গর্ভে

জন্মিয়াছে, তাহারা ক্ষত্রিয়ই হইবে, যাহারা বৈশ্যা গর্ভে জন্মিয়াছে তাহারা বৈশ্যই হইবে। যাহারা শূদ্রা গর্ভে জন্মিয়াছে তাহারা শূদ্রই হইবে।” উত্তম গুণপনা, কাহার ঔরসে বৈশ্যার গর্ভে জন্মিলে বৈশ্য হইবে এই বিষয় ত ঐ বচনে পাওয়া যায় না। সম্পূর্ণ বচন ইতিপূর্ব্বে উদ্ধৃত হইয়াছে, তাহার মর্ম্ম ক্ষত্রিয়ের ঔরসে বৈশ্যার গর্ভজাত সন্তান বৈশ্যধর্ম্ম প্রাপ্ত হইয়াছে, অম্বষ্ঠ প্রাপ্ত হয় নাই।

পাতিদাতারা পুনরায় বলেন, মনূক্ত অম্বষ্ঠ ও যাজ্ঞবল্ক্যোক্ত অম্বষ্ঠ এক নহে। কারণ মনু বলেন বৈশ্যকন্যা হইতে অম্বষ্ঠ, যাজ্ঞবল্ক্য বলেন বৈশ্যের বিবাহিতা বৈশ্যজাতীয় স্ত্রী হইতে অম্বষ্ঠ। অতএব মনূক্ত অম্বষ্ঠ উপনয়ন সংস্কারে অনধিকারী। যথা—

অত্র চ মূর্দ্ধাভিষিক্তাদীনামিত্যাদিপদং পারশবশ্য তত্তৎ সংস্কার প্রাপ্তৌ তস্যৈব নিষেধমাহমনুঃ।—কিন্তু মনূক্ত অম্বষ্ঠ ও যাজ্ঞবল্ক্যোক্ত অম্বষ্ঠ পৃথক নহে। যে কোন স্ত্রী লোক হউক তাহার পিতৃকুল ধরিয়া সম্বোধন করিলে তাহাকে অমুকের কন্যা এবং স্বামীর কুল ধরিয়া সম্বোধন করিতে হইলে তাহাকে অমুকের স্ত্রী বলিয়া সম্বোধন করিতে হয়। পিতৃকুল ধরিয়া সম্বোধন করিতে হইলে অম্বষ্ঠের মাতাকে বৈশ্যকন্যা এবং স্বামীকুল ধরিলে তাহাকে বৈশ্যের স্ত্রী বলিতে হইবে। মানবে বিবৃত হইয়াছে, বেণ রাজার রাজত্ব সময়ে মানবগণ পশুধর্ম্মাবলম্বন পূর্ব্বক পর স্ত্রী গর্ভে যে সকল নিন্দনীয় সন্তান উৎপন্ন করিয়াছিল তন্মধ্যে অম্বষ্ঠ ব্রাহ্মণ কর্ত্তৃক বৈশ্য কন্যার গর্ভজাত এক জন। সুতরাং এস্থলে বৈশ্যকন্যা শব্দে অন্যের স্ত্রীকে বুঝাইতেছে। বৈশ্যকন্যা প্রকৃতার্থে বৈশ্যের বিবাহিতা স্ত্রী—এই নিমিত্ত যাজ্ঞবল্ক্য স্বামীর কুল গ্রহণ পূর্ব্বক অম্বষ্ঠের মাতাকে বৈশ্যের স্ত্রী বলিয়া পরিচিত করিয়াছেন। প্রকৃতার্থে বর্ণসঙ্কর অম্বষ্ঠ দ্বিবিধ নহে।

ইতিপূর্ব্বে বলা হইয়াছে স্মৃতি স্থানীয় আইন ( Local Law )। যাজ্ঞবল্ক্যের স্মৃতি [ আইন ] মিথিলা প্রভৃতি দেশ অর্থাৎ যে দেশের মৃগ কৃষ্ণবর্ণ সেই দেশের সমাজ ও ধর্ম্ম সংস্থাপনার্থ সংবদ্ধ হইয়াছিল, অন্য কোন স্থানের জন্য নহে, যথা—

মিথিলাস্থঃ স যোগীন্দ্রঃ ক্ষণং ধ্যাত্বাঽব্রবীন্মুনীন্।
যস্মিন্ দেশে মৃগঃ কৃষ্ণস্তস্মিন্ ধর্ম্মান্নিবোধত ॥

এই বচনের টীকায় মিতাক্ষরা বলেন, যে দেশে অধিক পরিমাণে কৃষ্ণসার মৃগ বিচার করে সেই দেশের আইন সংস্থাপনার্থ যাজ্ঞবল্ক্যোক্ত স্মৃতি প্রণীত হইয়াছে, অন্য কোন স্থানের নিমিত্ত নহে ; যথা—

যস্মিন দেশে মৃগঃ কৃষ্ণস্তস্মিন্ ধর্ম্মান্নিবোধত। কৃষ্ণসারো মৃগো যস্মিন্ দেশে স্বচ্ছন্দং বিহরতি, তস্মিন্ দেশে বক্ষ্যমাণলক্ষণা ধর্ম্মা অনুষ্ঠেয়া নান্যত্রেত্যভিপ্রায়ঃ ॥

এতদ্দ্বারা স্পষ্ট প্রতীয়মান হইতেছে, যাজ্ঞবল্ক্যের স্মৃতি কেবল মিথিলা প্রভৃতি দেশের জন্যই সংস্থাপিত হইয়াছে, বঙ্গদেশ প্রভৃতি অন্য দেশের নিমিত্ত নহে।

তর্কানুরোধে যদি এরূপ ধরা যায় যে যাজ্ঞবল্ক্যোক্ত অম্বষ্ঠ ও মনূক্ত অম্বষ্ঠ এক নহে, তাহারা পৃথক্ পৃথক্ জাতি বা বংশ, তাহা হইলে যাজ্ঞ-বল্ক্যোক্ত অম্বষ্ঠ বংশের আদিপুরুষ অর্থাৎ প্রথম অম্বষ্ঠ জন্মগ্রহণ করিয়া কোন সময়ে যে বেদ অনুসারে সাবিত্রী সংস্কারে যজ্ঞোপবীত প্রাপ্ত হইয়াছিল, এবং যে অম্বষ্ঠগণের নিমিত্ত ব্যবস্থাপত্র হইয়াছে, তাহারা যে ঐ অম্বষ্ঠের বংশধর, মনূক্ত অম্বষ্ঠের বংশ নহে, এবং তাহাদের পূর্ব্বপুরুষ যে প্রাচীনকালে মিথিলা প্রভৃতি দেশের আদিম অধিবাসী, কারণবশতঃ বঙ্গবাসী হইয়াছিল, এই সকল বিষয়ের বিশ্বাসযোগ্য প্রমাণ আবশ্যক। কিন্তু দুঃখের বিষয় এই যে ব্যবস্থাপত্রে স্বাক্ষরকারী পণ্ডিতেরা তৎসম্বন্ধে কিছুমাত্র প্রমাণ দিতে পারেন নাই। সুতরাং ঐ ব্যবস্থাপত্র যে শাস্ত্রবিরুদ্ধ ও অপ্রামাণিক, তাহাতে কোন সংশয় হইতে পারে না। যাহা হউক মনূক্ত অম্বষ্ঠ ও যাজ্ঞবল্ক্যোক্ত অম্বষ্ঠ স্বতন্ত্র নহে, চিকিৎসা ব্যবসায়ী অম্বষ্ঠ [ বৈদ্য অম্বষ্ঠ ] মাত্রই এক বংশ।

উল্লিখিত অম্বষ্ঠগণের এক সম্প্রদায় কটিদেশে মুনসীর ন্যায় সূত্র ধারণ করিয়া থাকে। স্বাক্ষরকারী পণ্ডিতেরা কারণবশতঃ ঐ সূত্রকে উপবীত

গণ্য করিয়া ব্যক্ত করিয়াছেন যে অম্বষ্ঠের উপবীত ছিল, অতএব যে অম্বষ্ঠেরা ঐরূপ সূত্র ধারণ করে না, তাহারা ব্রাত্য ; যথা—

শ্রীমদ্বল্লালাদ্যম্বষ্ঠানাং যজ্ঞোপবীতমাসীদিতি লৌকিকাখ্যায়িকা তৎপ্রমাণ্যমপ্যস্তি পশ্চাত্তৎপুত্রেণ লক্ষ্মণ সেনেন পিত্রা সহ লৌকিক বিরোধাৎ কেষাঞ্চিত্তদ্দূরীকৃতং। কেষাঞ্চিদদ্যাপি পৌর্ব্বাপর্য্যেণ বর্ত্ততে তথাদৃশ্যতে চ। কড়ইধাদি গ্রাম নিবাসিনামম্বষ্ঠানাং যজ্ঞোপবীতাদিকমিতি লোকদর্শনেন চ॥

অর্থাৎ বল্লালসেনের যজ্ঞোপবীত ছিল, লোকে এইরূপ বলিয়া থাকে, তাহার প্রমাণও আছে। তৎপরে তাহার পুত্র লক্ষ্মণসেন তাহার সহিত বিরোধ করায় কতকগুলি অম্বষ্ঠের উপবীত দূরীকৃত হয়। কতকগুলি অম্বষ্ঠের অদ্যাবধি উপবীত আছে। কড়ইধাদি গ্রামবাসী অম্বষ্ঠগণের উপবীত সকলেই দেখিতেছেন।

বল্লালসেনাদি অম্বষ্ঠগণের যে উপবীত ছিল, ব্যবস্থাদাতা পণ্ডিতেরা তাহার কোন প্রমাণ প্রদান করেন নাই। কেবল লৌকিকাখ্যায়িকা অর্থাৎ জনপ্রবাদের উপর নির্ভর করিয়া ব্যবস্থা দেওয়া পণ্ডিতের কার্য্য হয় নাই। আর বৈদ্য অম্বষ্ঠ বল্লালসেনের যে উপবীত ছিল এরূপ লৌকিক আখ্যায়িকাও নাই। অন্ততঃ গ্রন্থকার যত দূর অনুসন্ধান ও নির্ণয় করিতে পারিয়াছেন তাহাতে ঐরূপ জনপ্রবাদ তাহার কর্ণগোচর হয় নাই। পণ্ডিতগণ লিখিয়াছেন, বল্লালসেনের পুত্র লক্ষ্মণসেনের সহিত তাহার বিবাদ ঘটনা হইয়া কতকগুলি অম্বষ্ঠের উপবীত অন্তর্হিত হইয়াছে, ইহা অসঙ্গত কথা ; কারণ লক্ষ্মণসেনের সম্প্রদায়ভুক্ত বৈদ্য-অম্বষ্ঠদিগেরই কটিদেশে সূত্র আছে, বল্লালসেনের সম্প্রদায়ভুক্ত অম্বষ্ঠদিগের উক্ত সূত্র নাই।

লক্ষ্মণসেনী সম্প্রদায়ের কটিদেশে যে সূত্র আছে তাহা উপবীত নহে, উপবীত সূত্র কখনই নাভির অধরে রাখা যায় না। অতএব ঐ সূত্রকে সাবিত্রীসংস্কারসূচক যজ্ঞোপবীত বলিয়া গণ্য করা বেদোক্ত যজ্ঞোপবীতের প্রকৃতমর্ম্ম না জানার ফলমাত্র। যজ্ঞোপবীত গ্রহণ করিতে হইলে যে সকল ক্রিয়া ও কর্ম্মকাণ্ডের প্রয়োজন, অম্বষ্ঠগণ কটিদেশে সূত্রধারণ সময়ে আদৌ

ঐ সকল কর্ম্মকাণ্ডের অনুষ্ঠান করেন না। অতএব ঐ সূত্র আদৌ যজ্ঞোপবীত নহে।

স্থানীয় প্রথা অনুসারে লক্ষ্মণসেনী সম্প্রদায়ের কটিদেশে যে কি কারণে সূত্র ধারণ হইয়া আসিতেছে তাহা প্রথম ভাগ কায়স্থ পুরাণের ১৩৫ পৃষ্ঠায় বিবৃত হইয়াছে। লক্ষ্মণসেনের পিতা বৈদ্য অম্বষ্ঠ বংশজাত বল্লালসেনের বিবাহিতা ডোম বা চণ্ডাল জাতীয় পদ্মিনী নাম্নী কন্যাই উহার মূল। ডোম সম্প্রদায়ের অম্বষ্ঠ অর্থাৎ বল্লালসেনের সমাজভুক্ত অম্বষ্ঠ হইতে লক্ষ্মণসেনের সমাজ স্বতন্ত্র হইয়াছে—এই বিষয়ের নিদর্শন রাখিবার নিমিত্ত কটিদেশে সূত্র ধারণ করিবার নিয়ম প্রচলিত হইয়া কালক্রমে ঐ সম্প্রদায়ের পক্ষে উহা বিধিরূপে গণ্য হইয়া আসিয়াছে। প্রকৃতার্থে উহা সাবিত্রী সংস্কারসূচক যজ্ঞোপবীত নহে। অম্বষ্ঠগণের গৃহীত ব্যবস্থাপত্রের অবস্থা প্রদর্শিত হইল। এতদ্দ্বারা প্রতীয়মান হইতেছে যে ঐ ব্যবস্থা এবং যুক্তি ন্যায় বিরুদ্ধ; সুতরাং অপ্রমাণ্য।

জাতিমিত্র ও অম্বষ্ঠদাপিকা অম্বষ্ঠকে ব্রাহ্মণের বিবাহিতা বৈশ্যজাতীয়া কন্যার গর্ভজাত বৈধপুত্র ও বৈশ্যাচারে উপনয়নার্হ বলিয়াছেন। কিন্তু এই বিষয় প্রমাণ করণার্থ তাঁহারা যে সকল শাস্ত্রীয় বচন উদ্ধৃত করিয়া তাহাদের অর্থান্তর করিয়াছিলেন, তাহার প্রকৃত অর্থ সমস্ত শাস্ত্রের একবাক্যে স্থাপন পূর্ব্বক প্রমাণ করা হইয়াছে অম্বষ্ঠ আদৌ বৈধ সন্তান নহে, শূদ্রধর্ম্মাবলম্বী বর্ণসঙ্কর জাতি।

আধুনিক পণ্ডিতগণের ধারণা এই যে হিন্দুসমাজ আদিম কালাবধি এক নিয়ম ও বিধি (আইন) প্রতিপালন করিয়া আসিতেছে, কস্মিনকালে তাহার পরিবর্ত্তন হয় নাই। সুতরাং তাহারা এক সময়ের সামাজিক বিবাহ বিধি অন্য সময়ের সমাজ সম্বন্ধে প্রয়োগ করিয়া কোন জাতিকে উৎকৃষ্ট এবং কাহাকেও বা নিকৃষ্ট বলিয়া প্রতিপাদন করিতেছেন। কিন্তু প্রকৃতপক্ষে ইংরাজ গবর্ণমেণ্ট যেমন প্রয়োজনমতে সময়ে সময়ে প্রাচীন আইন রহিত বা সংশোধন করিয়া নূতন আইন জারি করিতেছেন, হিন্দুগণও প্রয়োজনমতে তদ্রূপ করিয়া আসিয়াছেন। এই নিমিত্ত এক বিষয়

সম্বন্ধে ভিন্ন ভিন্ন স্মৃতিতে ( আইন ) স্বতন্ত্র স্বতন্ত্র ব্যবস্থা দৃষ্ট হয়।

ইতিপূর্ব্বে প্রমাণ করা হইয়াছে প্রথমে জাতি বা বর্ণভেদ ছিল না, সকলেই এক জাতিভুক্ত ছিলেন, তৎকালে পরদার-গমন দূষণীয় ছিল না, সকলে ইচ্ছানুসারে অন্যের বিবাহিতা ও অবিবাহিতা স্ত্রী-গমন করিত। শ্বেতকেতুর অভিশম্পাত বশতঃ হিন্দুসমাজে পরদার-গমন পাপ বলিয়া গণ্য হইয়াছে ( ১ )। এতদ্দ্বারা প্রতিপন্ন হয় যে প্রথমে বর্ণ ভেদ না থাকায় সবর্ণ, অসবর্ণ, কোন প্রকার বিবাহ এবং অনুলোম ও প্রতিলোম প্রভৃতি ও তৎসম্বন্ধে কোন নিয়ম ছিল না। তৎকালে মনুষ্য সংখ্যা অত্যল্প ছিল। সুতরাং মানবগণ যদিচ্ছাচারিতা অবলম্বন পূর্ব্বক সন্তান উৎপাদন করিয়া মনুষ্য সংখ্যা বৃদ্ধি করিতে প্রবৃত্ত হইয়াছিলেন এবং ঐ সকল সন্তানও বৈধ সন্তান বলিয়া তৎকালিক সমাজে গৃহীত হইয়াছে।

ক্রমে কর্ম্ম দ্বারা মানবগণ ব্রাহ্মণ ও ক্ষত্রিয় প্রভৃতি শ্রেণী বা বর্ণ চতুষ্টয়ে সংজ্ঞিত হন। কিন্তু প্রথমে তাহারা এক নিয়ম পরতন্ত্র, এক আচার ও ব্যবহারে নিরত ছিলেন। বর্ণচতুষ্টয়ের মধ্যে কোন ইতর বিশেষ ছিল না। সুতরাং তৎকালে অনুলোম ও প্রতিলোম ভেদও ছিল না। যে কোন বর্ণ হউক ইচ্ছামত অন্য বর্ণে বিবাহ করিতেন। বিবাহ হইলেই স্ত্রী ও পুরুষ এক অঙ্গস্বরূপে গণ্য হইত, ( অস্থিভিরস্থীনি মাংসৈর্মাংসানি ত্বচাত্বচমিতি শ্রুতেঃ ) সুতরাং তৎকালে ক্ষত্রিয় ব্রাহ্মণের কন্যাকে অথবা ব্রাহ্মণ ক্ষত্রিয়ের কন্যাকে অর্থাৎ যে কোন বর্ণ হউক ইচ্ছামত অন্য বর্ণে বিবাহ করিতেন এবং তাহাতে যে সন্তান জন্মিত ঐ সন্তান পিতৃজাতি প্রাপ্ত হইত।

ক্ষত্রিয় যযাতি রাজা ব্রাহ্মণ শুক্রাচার্য্যের কন্যা দেবযানীকে এবং দৈত্য বংশজ শর্ম্মিষ্ঠাকে বিবাহ করিয়া পুরু ও যদু প্রভৃতি যে সকল সন্তান উৎপাদন করিয়াছিলেন, তাহারা পিতৃজাতি প্রাপ্ত অর্থাৎ ক্ষত্রিয় হইয়াছিলেন। পরশু-রাম ব্রাহ্মণের বিবাহিতা ক্ষত্রিয় কন্যার গর্ভজাত হইলেও জাতিতে ব্রাহ্মণ, ঘটোৎকচ রাক্ষসীর গর্ভজাত হইলেও ক্ষত্রিয়, বিদুর ক্ষত্রিয়ের বিবাহিতা

---

( ১ ) কায়স্থপুরাণ, দ্বিতীয়ভাগ, ৯৮। ১৩৩ পৃষ্ঠা দেখ।

শূদ্রকন্যার গর্ভজাত হইলেও জাতিতে ক্ষত্রিয়, যুযুৎসু ক্ষত্রিয় রাজা ধৃতরাষ্ট্রের বিবাহিতা বৈশ্য কন্যার গর্ভজাত হইলেও জাতিতে ক্ষত্রিয় ছিলেন। গ্রীস-দেশীয় সেকন্দার ( Alexander ) যবন ছিলেন। তাহার সেনাপতি সেলুকসের কন্যা লিসিয়ানাকে ক্ষত্রিয় চন্দ্রগুপ্ত বিবাহ করেন। তাহার গর্ভজাত পুত্রও ক্ষত্রিয় হইয়াছে। চন্দ্রগুপ্ত শূদ্রী গর্ভজাত হইলেও জাতিতে ক্ষত্রিয় ছিলেন। প্রাচীন গ্রন্থে এরূপ উদাহরণের অভাব নাই।

ভারতবর্ষ বিচার নামক গ্রন্থে বিবৃত হইয়াছে ইউরোপ, যাহাকে হিন্দুগণ অশ্বক্রান্তা ( ইযুজাত ) বলিতেন, তাহার অধিবাসিগণের মধ্যে যাহারা বিড়ালাক্ষ ( বিড়ালের ন্যায় চক্ষু বিশিষ্ট ) তাহারা দৈত্য। এই খণ্ডে দানব ( Danube ) নদী আছে। অতএব ঐ নদীর নিকটবাসীকেই যে হিন্দুগণ দানব বলিতেন তাহা সম্পূর্ণ সম্ভব। পাশ্চাত্য দার্শনিকেরা বন্য ও পাহাড়ী জাতিকেই রাক্ষস বলিয়া নির্ণয় করিয়াছেন। এতদ্দ্বারা প্রতীয়মান হইতেছে যে যযাতিরাজার বিবাহিতা দৈত্যবংশজা শর্ম্মিষ্ঠার গর্ভজাত এবং ভীমের বিবাহিতা হিরম্বা রাক্ষসীর গর্ভজাত সন্তান যখন জাতিতে ক্ষত্রিয় হইয়াছে ; এবং গ্রীসদেশবাসী যবন সেলুকসের কন্যাকে যখন ক্ষত্রিয় চন্দ্রগুপ্ত রাজা বিবাহ করিয়াছিলেন, তখন নিঃসন্দেহরূপে প্রমাণ হয় যে এক সময়ে হিন্দুগণ ইউরোপ ও আফ্রিকা প্রভৃতি স্থানের অধিবাসীর কন্যাকেও বিবাহ করিতেন এবং তাহাতে যে সন্তান উৎপত্তি হইয়াছে, তাহারাও পিতার জাতি অনুসারে ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্রজাতি প্রাপ্ত হইয়াছে।

কালক্রমে জাতিবিচার অধিকতর প্রবল হইয়া বর্ণচতুষ্টয় চারি সমাজে বিভক্ত হইলে চারিটি জাতি স্থাপিত হয়। তদনুসারে বর্ণচতুষ্টয়ের ইতর-বিশেষও স্থাপিত হইল। সুতরাং বিবাহ নিয়মও পরিবর্ত্তন করিবার প্রয়োজন হইয়াছিল। এই নিমিত্ত স্বজাতিজাত অক্ষতযোনি কন্যাকে বিবাহ করাই প্রশস্ত এবং কামোপশমনার্থ অসবর্ণা অক্ষতযোনি কন্যাকেও বিবাহ করা যাইতে পারে—কিন্তু অসবর্ণা ভার্য্যার গর্ভজাত পুত্র স্বতন্ত্র জাতি বলিয়া গণ্য হইবে এবং ঐ সকল জাতি ক্ষেত্র ও ঔরস বিবেচনায় ভিন্ন

ভিন্ন ধর্ম্মপ্রাপ্ত হইবে—ইত্যাদি বিবাহ সম্বন্ধীয় নানা বিধি ভিন্ন ভিন্ন সময়ে সংবদ্ধ হইয়াছে।

বিবাহ আইন প্রচলিত হইলে বেণ রাজা ঐ সকল নিয়ম উল্লঙ্ঘন পূর্ব্বক যদিচ্ছাচারী হন। সুতরাং তাঁহার অধীনস্থ অনেক প্রজা ও অন্যান্য সময়েও মানবগণ পশুধর্ম্মাবলম্বন পূর্ব্বক অন্যের বিবাহিতা স্ত্রী (বিধবা ও সধবা), ও অনূঢ়া কন্যা গমন দ্বারা হিন্দুসমাজের নিন্দনীয় অম্বষ্ঠ প্রভৃতি পুত্র উৎপাদন করে। ঐ সকল পুত্র সামাজিক নিয়মের অতিক্রমে উৎপন্ন হইয়াছিল, সুতরাং তাহারা আর্য্যসমাজভুক্ত হইতে পারে নাই। তাহারা পিতৃজাতি বা মাতৃজাতি প্রাপ্ত না হইয়া আর্য্যসমাজে পাপজ বর্ণসঙ্কর জাতি বলিয়া পরিগণিত হইয়া আসিয়াছে। ঐরূপ পাপজ বর্ণসঙ্কর আর উৎপন্ন না হয়, ক্রমে তৎসম্বন্ধেও নানাবিধ কঠোর শাসন স্থাপন হইয়াছে।

ক্রমে জাতিবিদ্বেষ উপস্থিত হইলে ব্রাহ্মণজাতি সর্ব্বজাতি অপেক্ষা উৎকৃষ্ট, ক্ষত্রিয় ব্রাহ্মণের অধম, কিন্তু বৈশ্য ও শূদ্রাপেক্ষা উৎকৃষ্ট, বৈশ্য ব্রাহ্মণও ক্ষত্রিয়ের অধম কিন্তু শূদ্রাপেক্ষা উৎকৃষ্ট এবং শূদ্র ঐ জাতিত্রয়ের অধম—এইরূপ সমাজ স্থাপন হইয়াছিল। নিকৃষ্টবর্ণ উৎকৃষ্টবর্ণের কন্যাকে বিবাহ করিলে উৎকৃষ্টবর্ণের গৌরব ও সম্ভ্রম থাকিতে পারে না। সুতরাং এই সময়ে বিবাহ সম্বন্ধীয় প্রাচীন আইনের পরিবর্ত্তন ও নূতন নিয়ম স্থাপন করিবার প্রয়োজন হইয়াছিল।

ক্রমে জাতিবিদ্বেষ প্রজ্বলিত হইয়া উঠিলে বিবাহ নিয়ম পরিবর্ত্তিত হইয়া উঠিলে অনুলোম ও প্রতিলোম বিবাহ একবারে রহিত করিবার প্রয়োজন হয়। বর্ত্তমান বঙ্গীয় হিন্দুসমাজে ঐ নিয়মই প্রচলিত আছে। অতএব যাহারা মনে করেন যে হিন্দুসমাজ চিরকাল একই নিয়মের (আইনের) অধীন ছিল তাঁহারা যে প্রাচীন অবস্থা কিছুমাত্র অবগত নহেন তাহাতে অণুমাত্র সন্দেহ হইতে পারে না।

ভিন্ন ভিন্ন সময়ে হিন্দুগণ যেরূপ সমাজ স্থাপন ও আইন প্রচলন করিয়াছেন, তৎপ্রতি মনোনিবেশ করিলে স্পষ্ট প্রতীয়মান হয় যে হিন্দুগণ ক্রমে যত সভ্যতা লাভ করিয়াছেন, ততই তাঁহারা প্রয়োজনানুসারে নূতন

নূতন আইন স্থাপন করিয়াছিলেন। কালক্রমে হিন্দুসমাজ পরিপক্বাবস্থায় নীত হইলে মনু কর্ত্তৃক প্রথমতঃ এই আইন প্রচলিত হইয়াছিল যে দ্বিজাতি অর্থাৎ ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যগণের পক্ষে স্বজাতীয় ভার্য্যাগ্রহণ করাই কর্ত্তব্য। তবে কাম নিবারণের প্রবৃত্তি জন্মিলে ক্রমে অবরা অর্থাৎ স্বজাতি অপেক্ষা হীনবর্ণের কন্যাও বিবাহ করিতে পারিবে। এই হেতু সমস্ত আইনকর্ত্তাই (স্মৃতিকর্ত্তা) ব্যবস্থা দিয়াছেন যে স্বজাতীয় ভার্য্যাগ্রহণ করাই বিধেয়। এই সময় হইতেই হিন্দুসমাজের যদিচ্ছাচারে বহুবিবাহ বিধি রহিত করণার্থ কামতঃ অনুলোম বিবাহ অসঙ্গত বিবাহস্বরূপে গণ্য হয়, যথা—

সবর্ণাগ্রে দ্বিজাতীনাং প্রশস্তা দারকর্ম্মণি।
কামতস্তু প্রবৃত্তানামিমাঃ স্যুঃ ক্রমশোঽবরাঃ।
শূদ্রৈব ভার্য্যা শূদ্রস্য সা চ স্বা চ বিশঃ স্মৃতে।
তে চ স্বা চৈব রাজ্ঞঃ স্যুঃ তাশ্চ স্বা চাগ্রজন্মনঃ॥

মনু।

ব্রাহ্মণ ক্ষত্রিয় বিশাং শূদ্রাণাঞ্চ পরিগ্রহে।
স্বজাতিঃ শ্রেয়সী ভার্য্যা স্বজাতিশ্চ পতিঃ স্ত্রিয়াঃ॥

নারদসংহিতা।

ভার্য্যাঃ সজাতাঃ সর্ব্বেষাং ধর্ম্মপ্রথমকল্পিকঃ।

যম।

গৃহস্থঃ সদৃশীং ভার্য্যাং বিন্দেতাননাপূর্ব্বাং যবীয়সীম্।

গৌতমসংহিতা ৪র্থ অঃ।

গৃহস্থো বিনীতক্রোধহর্ষো গুরুণানুজ্ঞাতঃ স্নাত্বা
অসমানার্ষস্পৃষ্টমৈথুনাং যবীয়সীং সদৃশীং ভার্য্যাং বিন্দেত॥

বশিষ্ঠসংহিতা ৮ম অঃ।

স্বজাতি মুদ্বহেৎ কন্যাং সুরূপাং লক্ষণান্বিতাম্।

বৃহৎপরাশরসংহিতা।

মৎস্যসূক্তে বিবৃত হইয়াছে স্বজাতীয় ভার্য্যা ধর্ম্মপত্নী, অসবর্ণা ভার্য্যা কামপত্নী অর্থাৎ ধর্ম্মপত্নী নহে; যথা—

সবর্ণা যস্য যা ভার্য্যা ধর্ম্মপত্নী তু সা স্মৃতা।
অসবর্ণা চ যা ভার্য্যা কামপত্নী তু সা স্মৃতা॥

৩১ পটল।

শূদ্রজাতীয় পত্নী পরিবৃত্তি বলিয়া সংজ্ঞিত হয়। ধর্ম্মপত্নী ও কামপত্নীর গর্ভজাত সন্তানের জাতি নিরাকরণার্থ মনুকর্ত্তৃক এই নিয়ম সংস্থাপিত হয় যে স্বজাতীয় অক্ষতযোনি কন্যাকে বিবাহ করিয়া তদ্দ্বারা যে সন্তান উৎপাদন করা যায়, ঐ সন্তান সবর্ণপ্রাপ্ত হইবে। কিন্তু অনুলোম ক্রমে অসবর্ণা অক্ষতযোনি কন্যা বিবাহ করিয়া যে সন্তান উৎপাদন হইবে তাহারা পিতৃবর্ণ প্রাপ্ত না হইয়া স্বতন্ত্র জাতি বলিয়া গণ্য হইবে। যথা—

সর্ব্ববর্ণেষু তুল্যাসু পত্নীষক্ষতযোনিষু।
আনুলোম্যেন সম্ভূতা জাত্যা জ্ঞেয়াস্ত এব তে॥

কামপত্নীর গর্ভজাত সন্তানের মধ্যে একান্তরবর্ণা স্ত্রীর গর্ভজাত সন্তানের জাতি নির্ণয়ার্থ মনুকর্ত্তৃক এই বিধিসংবদ্ধ হয় যে একান্তরবর্ণ অর্থাৎ ব্রাহ্মণের ক্ষত্রিয় জাতীয়া কামপত্নী, এবং ক্ষত্রিয়ের বৈশ্যজাতীয়া কামপত্নী এবং বৈশ্যের শূদ্র জাতীয়া কামপত্নীর গর্ভজাত সন্তানের মাতৃদোষ ধরা যাইবে না; তাহারা পিতৃসদৃশ জাতি অর্থাৎ মাতৃজাতি অপেক্ষা শ্রেষ্ঠ কিন্তু পিতৃজাতি অপেক্ষা নিকৃষ্ট এই রূপ দ্বিজাতিত্ব প্রাপ্ত হইবে। যথা—

স্ত্রীষনন্তরজাতাসু দ্বিজৈরুৎপাদিতান্ সুতান্।
সদৃশানেব তানাহুর্মাতৃ দোষবিগর্হিতান॥

কুল্লুক ভট্ট এই বচনের এই অর্থ করিয়াছেন—যথা—

আনুলোম্যেনাব্যবহিত বর্ণজাতাসু ভার্য্যাসু
দ্বিজাতিভিরুৎপাদিতাঃ পুত্রাঃ যথা ব্রাহ্মণেন
ক্ষত্রিয়ায়াং ক্ষত্রিয়েণ বৈশ্যায়াং বৈশ্যেন শূদ্রায়াং
তান্ মাতৃহীনজাতীয়ত্বদোষেণ গর্হিতানপি সদৃশান্
নতু পিতৃসজাতীয়ান্ মন্বাদয় আহুঃ। পিতৃসদৃশ-
গ্রহণাৎ মাতৃজাতেরুৎকৃষ্টাঃ পিতৃজাতিতো নিকৃষ্টা
জ্ঞেয়াঃ। ইত্যাদি।

জাতিমিত্র ঐ বচনের অর্থ করিয়াছেন " দ্বিজাতি দ্বারা অনন্তরজাত-জাতীয়া পত্নীতে অর্থাৎ ব্রাহ্মণ দ্বারা ক্ষত্রিয়া ও বৈশ্যাতে * * যে সকল সন্তান জন্মিয়াছে, তাহারা * * পিতৃজাতি অপেক্ষা নিকৃষ্ট, মাতৃজাতি অপেক্ষা উৎকৃষ্ট * * " ( প্রথমভাগ জাতিমিত্র ১৭ পৃঃ দেখ )। জাতিমিত্র উপবীত লোভে কি ভ্রমেই পতিত হইয়াছেন। অনন্তর ও তানানন্তর অর্থাৎ একান্তর ও দ্ব্যেকান্তর বর্ণের মধ্যে যে ইতর বিশেষ আছে তাহা বোধ হয় জাতিমিত্র অবগত নহেন।

দ্ব্যেকান্তর জাতীয় ভার্য্যার গর্ভজাত পুত্র সম্বন্ধে এই নিয়ম সংবদ্ধ হইয়াছিল, যে অনন্তর জাতীয়া ভার্য্যার গর্ভজাত সন্তান দ্বিজাতিস্বরূপ গণ্য হইলেও তাননন্তর অর্থাৎ দ্ব্যেকান্তর জাতীয়া কামপত্নী অর্থাৎ ব্রাহ্মণের বৈশ্য জাতীয়া কামপত্নীর এবং ক্ষত্রিয়ের শূদ্রজাতীয়া কামপত্নীর গর্ভজাত পুত্রের মত দোষ গণ্য হইবে। ইহার তাৎপর্য্য এই যে তাহারা অনন্তরজাত পুত্রের ন্যায় দ্বিজাতিত্ব প্রাপ্ত হইবে না ; মাতৃদোষ বশতঃ তাহারা স্বতন্ত্র সংজ্ঞা প্রাপ্ত হইবে। যথা—

পুত্রা যেঽনন্তরস্ত্রীজাঃ ক্রমেণোক্তা দ্বিজন্মনাং।
তাননন্তরনাম্নস্তু মাতৃদোষাৎ প্রচক্ষতে॥

এ স্থলে পাতিদাতা পণ্ডিতগণের দৃষ্টি করা উচিত যে অম্বষ্ঠ ব্রাহ্মণের বৈশ্যজাতীয় কামপত্নীর গর্ভজাত এইরূপ তর্কানুরোধে বলিলেও তিনি ব্রাহ্মণের ক্ষত্রিয়জাতীয়া ভার্য্যাজাত পুত্রের ন্যায় দ্বিজাতিত্ব প্রাপ্ত হন নাই। মাতৃদোষ বশতঃ তিনি স্বতন্ত্র জাতি বলিয়া গণ্য হইয়াছিলেন। মনু বলিয়াছেন, চারিটী বর্ণ ব্যতীত পঞ্চম বর্ণ নাই ; পঞ্চমে সমস্ত জাতিই শূদ্র। সুতরাং অম্বষ্ঠ মাতৃদোষহেতু শূদ্র ধর্ম্মাবলম্বনই করিয়াছিল। যাহা হউক এই বচন দ্বারা অম্বষ্ঠের কোন উপকার হইতে পারে না, কারণ, অম্বষ্ঠের মাতাকে যে ব্রাহ্মণ শাস্ত্রানুসারে বিবাহ করিয়াছিলেন এবং অম্বষ্ঠ যে এই বিধি অনুসারে মাতৃজাতীয় ধর্ম্ম অথবা মাতৃবর্ণ প্রাপ্ত হইয়াছে, তাহা কোন শাস্ত্রেই পরিব্যক্ত হয় নাই, বরং শাস্ত্রে বিবৃত হইয়াছে তিনি ব্রাহ্মণের বিবাহিতা বৈশ্যজাতীয়া ভার্য্যার গর্ভজাত বৈধ পুত্র নহেন, বৈশ্যের বিবাহিতা স্ত্রীর

গর্ভে ব্রাহ্মণ কর্ত্তৃক অবৈধরূপে উৎপাদিত হইয়াছেন। সুতরাং এই বিধি তৎসম্বন্ধে প্রযুক্ত হইতে পারে না।

অনন্তর জাতীয়া কামপত্নীর গর্ভজাত সন্তান পিতৃসদৃশ অর্থাৎ মাতৃজাতি অপেক্ষা উৎকৃষ্ট; কিন্তু পিতৃজাতি অপেক্ষা নিকৃষ্ট—এইরূপ দ্বিজাতিত্ব প্রাপ্ত হইবে—এই বিধি মনুকর্ত্তৃক সংস্থাপন হইলেও কালক্রমে শঙ্খকর্ত্তৃক এই আইন সংবদ্ধ হইয়াছিল যে অনন্তর জাতীয়া ভার্য্যার অর্থাৎ ব্রাহ্মণ কর্ত্তৃক তাহার বিবাহিতা ক্ষত্রিয় জাতীয়া পত্নীর গর্ভজাত সন্তান ক্ষত্রিয়, ক্ষত্রিয় কর্ত্তৃক তাহার বিবাহিতা বৈশ্যজাতীয়া পত্নীর (বাবাতার) গর্ব্ভজাত সন্তান বৈশ্য হইবে এবং বৈশ্যকর্ত্তৃক তাহার বিবাহিতা শূদ্রজাতীয়া স্ত্রীর গর্ব্ভজাত সন্তান শূদ্র হইবে, যথা—

" ব্রাহ্মণেন ক্ষত্রিয়ায়ামুৎপাদিতঃ ক্ষত্রিয় এব ভবতি, ক্ষত্রিয়েণ বৈশ্যায়ামুৎপাদিতো বৈশ্য এব ভবতি, বৈশ্যেন শূদ্রায়ামুৎপাদিতঃ শূদ্র এব ভবতি "।

মিতাক্ষরা এই বচনের অর্থে বলিয়াছেন যে ঐ বচনের মূল তাৎপর্য্য ক্ষত্রিয়াদিধর্ম্ম প্রাপ্তিসম্বন্ধে হইতেছে (তৎ ক্ষত্রিয়াদিধর্ম্মপ্রাপ্ত্যর্থম্)। কিন্তু তিনি যে কোন্ প্রমাণের দ্বারা এই অর্থ করিয়াছেন তদীয় গ্রন্থে তাহা পরিব্যক্ত হয় নাই। সুতরাং ঐ অর্থ কেবল তাহারই স্থাপিত অর্থ হইতেছে।

নারদসংহিতায় বিবৃত হইয়াছে যে ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্রের স্বজাতি-ভার্য্যা গ্রহণ করাই শ্রেয়স্কর; কিন্তু কথিত আছে যে অনুলোমক্রমে ব্রাহ্মণ ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্রজাতীয়া কন্যাকে; ক্ষত্রিয় বৈশ্য ও শূদ্রজাতীয়া কন্যাকে এবং বৈশ্য শূদ্রজাতীয়া কন্যা বিবাহ করিয়াছিল এবং প্রতিলোম (দুষ্টতা) বশতঃ শূদ্রের স্ত্রীর ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যজাতীয় অন্য তিন পতি, বৈশ্যের স্ত্রীর ব্রাহ্মণ ও ক্ষত্রিয়জাতি অন্য দুই পতি, এবং ক্ষত্রিয়ের স্ত্রীর ব্রাহ্মণজাতীয় অন্য এক পতি হইয়াছিল, এবং কিম্বদন্তী আছে অনুলোম বিবাহ দ্বারা যে সন্তান উৎপত্তি হইয়াছিল তাহারা বৈধপুত্র বলিয়া সমাজে গৃহীত হইয়াছে এবং স্ত্রীর দুষ্টতাবশতঃ (প্রতিলোমবশতঃ) যাহারা জন্মিয়াছে তাহারা বর্ণসঙ্কর অর্থাৎ সমাজবহির্ভূত অচলজাতি প্রাপ্ত হইয়াছে, যথা—

ব্রাহ্মণ ক্ষত্রিয় বিশাং শূদ্রাণাঞ্চ পরিগ্রহে।
সজাতিঃ শ্রেয়সী ভার্য্যা সজাতিশ্চ পতিঃ স্ত্রিয়াঃ॥
ব্রাহ্মণস্যানুলোম্যেন স্ত্রিয়োঽন্যাস্তিস্র এব তু।
শূদ্রায়াঃ প্রাতিলোম্যেন তথান্যে পতয়ঃ স্ত্রিয়ঃ॥
দ্বে ভার্য্যে ক্ষত্রিয়স্যান্যে বৈশ্যস্যৈকা প্রকীর্ত্তিতা।
বৈশ্যায়া দ্বৌ পতী জ্ঞেয়া বেকোঽন্যঃ ক্ষত্রিয়াপতিঃ॥
আনুলোম্যেন বর্ণানাং যজ্জন্ম স বিধিঃ স্মৃতঃ।
প্রাতিলোম্যেন যজ্জন্ম স জ্ঞেয়ো বর্ণসঙ্করঃ॥

এই বচনে "প্রকীর্ত্তিতা" এবং "স্মৃতঃ" শব্দ ব্যবহার হইয়াছে। প্রকীর্ত্তিতা শব্দের অর্থ কথিত এবং "স্মৃত" শব্দের অর্থ উক্ত, শ্রুত। সুতরাং "স্মৃতঃ" শব্দে "কিম্বদন্তীও" বুঝাইতেছে।

প্রতিলোম শব্দের অর্থ বিলোম, বিক্রান্ত, বিপরীত, অধম, দুষ্ট, ব্যুৎক্রম, ব্যত্যয় (শব্দার্থরত্নমালা দেখ)। নারদসংহিতার উল্লিখিত বচনে বিবৃত হইয়াছে, প্রতিলোমবশতঃ ব্রাহ্মণের, ক্ষত্রিয়ের, বৈশ্যের ও শূদ্রের স্ত্রীর অন্য পতি হইয়াছিল। অন্য পতি শব্দে স্বপতি ব্যতীত অন্যকে বুঝায়। সুতরাং অন্য পতি শব্দে উপপতি বুঝাইতেছে। দুশ্চরিত্রা না হইলে স্বপতি ব্যতীত অন্য পতিতে আসক্ত হয় না। সুতরাং এস্থলে প্রতিলোম শব্দের অর্থ দুষ্টা বুঝাইতেছে।

নারদসংহিতার উল্লিখিত বচনসমূহের স্থূল মর্ম্ম এই যে কিম্বদন্তী আছে, ব্রাহ্মণাদি বর্ণ অনুলোম বিবাহ করিয়া যে সকল পুত্র উৎপাদন করিয়াছিলেন তাহারা বৈধপুত্র এবং দুষ্টতাবশতঃ তাহাদের স্ত্রী অন্য অন্য পতির (উপপতি) দ্বারা যে সকল সন্তান উৎপত্তি করিয়াছিলেন, তাহারা সমাজভ্রষ্ট অর্থাৎ বর্ণসঙ্কর হইয়াছে। তথাচ বর্ণচতুষ্টয়ের স্ব স্ব জাতীয়া পত্নী গ্রহণ করাই কর্ত্তব্য।

জাতিমিত্র নারদসংহিতার উল্লিখিত বচনের শেষ দুই পংক্তি উদ্ধৃত করিয়া বলিয়াছেন এই প্রমাণানুসারে অম্বষ্ঠ প্রভৃতি অনুলোমজ সন্তানগণের বর্ণসঙ্করতা নাই। যাহারা প্রতিলোমজ সন্তান, তাহারাই বর্ণসঙ্কর (জাতিমিত্র

প্রথম ভাগ ১১৭ পৃঃ দেখ)। জাতিমিত্র এই ভাবে এই বচন প্রয়োগ করিয়াছেন যে প্রতিলোমজ অর্থাৎ শূদ্র—বৈশ্য, ক্ষত্রিয় ও ব্রাহ্মণকন্যাকে বিবাহ করিয়া, বৈশ্য—ক্ষত্রিয় ও ব্রাহ্মণকন্যাকে বিবাহ করিয়া, এবং ক্ষত্রিয়—ব্রাহ্মণকন্যাকে বিবাহ করিয়া যে সন্তান উৎপন্ন করিয়াছে, তাহারাই বর্ণসঙ্কর; অম্বষ্ঠ ঐরূপে উৎপত্তি না হইয়া অনুলোম অর্থাৎ ব্রাহ্মণ কর্ত্তৃক তদীয় বৈশ্যজাতীয় পত্নী দ্বারা উৎপন্ন। সুতরাং অম্বষ্ঠের বর্ণসঙ্করতা নাই। এই অর্থের পোষকে তৎকর্ত্তৃক ১১৬ পৃষ্ঠার উল্লিখিত বচনের প্রথম, দ্বিতীয়, চতুর্থ পংক্তি গোপন এবং কেবল তৃতীয়, পঞ্চম ও ষষ্ঠ পংক্তি উদ্ধৃত হইয়া অর্থ করা হইয়াছে যে "অনুলোমক্রমে ব্রাহ্মণের ক্ষত্রিয়া, বৈশ্যা, ও শূদ্রা এই তিন স্ত্রী, ক্ষত্রিয়ের বৈশ্যা ও শূদ্রা এই অন্য দুই ভার্য্যা, এবং বৈশ্যের শূদ্রা এই অন্য এক ভার্য্যা হইতে পারে। বৈশ্যার ক্ষত্রিয় ও ব্রাহ্মণ এই অন্য দুই পতি হইতে পারে। ক্ষত্রিয়ার ব্রাহ্মণ এক মাত্র অন্য পতি হইতে পারে। তৎপরে তিনি প্রতিলোম বিবাহ নিষেধ সম্বন্ধীয় বিষ্ণুসংহিতার বচন স্থাপন পূর্ব্বক বলিয়াছেন, "অনুলোমজ সন্তানেরা মাতৃবর্ণ প্রাপ্ত হইবে, প্রতিলোমজ সন্তানেরা আর্য্য ধর্ম্ম বিগর্হিত হইবে।" ইহার তাৎপর্য্য এই যে অম্বষ্ঠ অনুলোম বিবাহিতা স্ত্রীর গর্ভজাত পুত্র। সুতরাং তাহারা মাতৃবর্ণ অর্থাৎ বৈশ্যবর্ণ প্রাপ্ত হইবে। কিন্তু বিবাহিতা পত্নী ও অবিবাহিতা পত্নী এবং স্বপতি ও অন্য পতি যে স্বতন্ত্র পদার্থ তৎপ্রতি তিনি মনোনিবেশ করেন নাই। ফলতঃ তিনি ঐরূপ করিতেও পারেন না। কারণ তাহা হইলে অম্বষ্ঠকে বৈধপুত্র বলাইয়া উপবীত গ্রহণের আশা সম্পূর্ণ হইতে পারে না। কিন্তু বিবাহ সম্বন্ধীয় আইনানুসারে বিবাহ না করিয়া যাহাকে পত্নীত্বে নিয়োগ করা যায় তিনি ধর্ম্মপত্নী নহেন, উপপত্নী, এবং শাস্ত্রসম্মত স্বপতি ব্যতীত অন্য পতিকে উপপতি বলে। অনুলোমক্রমে বিবাহিত বৈধপতি ও দুশ্চরিত্র বশতঃ উপপতি দ্বারা বর্ণচতুষ্টয়ের স্ত্রীগণ যে সকল সন্তান উৎপত্তি করিয়াছিল এবং তাহারা হিন্দু-সমাজে যে রূপে গণীত হইয়াছিল এই বিষয় নারদসংহিতার উল্লিখিত বচনে বিবৃত হইয়াছে। কোন্ প্রকার প্রতিলোমজ সন্তান বর্ণসঙ্কর হইয়াছে তাহা চতুর্থ পংক্তির

সহিত ষষ্ঠ বচনের একতায় অর্থ করিলে তিনি স্পষ্টই অবগত হইতে পারি-তেন। দুশ্চরিত্র বশতঃ শূদ্রের, বৈশ্যের, ও ক্ষত্রিয়ের স্ত্রীগণ স্ব স্ব বিবাহিত পতি ব্যতীত তাহাদের অগ্রজবর্ণের উপপতি দ্বারা যে সকল সন্তান উৎপন্ন করিয়াছে তাহারাই বর্ণসঙ্কর। ইহা যে নারদসংহিতার প্রকৃত মর্ম্ম তাহা তিনি অবগত আছেন। এই নিমিত্ত তৎকর্তৃক চতুর্থ পংক্তিটী উদ্ধৃত না হইয়া তৃতীয়, পঞ্চম ও ষষ্ঠ পংক্তি উদ্ধৃত হইয়াছে। যাহা হউক অম্বষ্ঠ ব্রাহ্মণের অনুলোম বিবাহিতা বৈশ্যজাতীয় পত্নীর গর্ভজাত পুত্র নহে, বৈশ্যের স্ত্রী স্বপতি ব্যতীত ব্রাহ্মণজাতীয় অন্য পতি দ্বারা তাহাকে উৎপন্ন করিয়াছে। অতএব নারদসংহিতার বচন অম্বষ্ঠের সম্বন্ধে নিয়োগ করিলে তাহাদের বর্ণ-সঙ্করতা বলবদ্রূপে সপ্রমাণ হইতেছে।

নারদসংহিতার উল্লিখিত বচনের অর্থ মনু ও যাজ্ঞবল্ক্য প্রভৃতি সমস্ত ধর্ম্ম শাস্ত্রের সহিত এক বাক্যে করিতে হইলে প্রতিলোম শব্দের অর্থ যে দুষ্টা বুঝাইতেছে তাহাতে কোন সন্দেহ হইতে পারে না। শ্রীমদ্ভাগবতে বিবৃত হইয়াছে, দুষ্টাস্ত্রীর দ্বারাই বর্ণসঙ্কর হইয়াছে। যাহা হউক এই সংহিতায় বিবৃত হইয়াছে প্রতিলোমজ সন্তানই বর্ণসঙ্কর। কিন্তু মিতাক্ষরায় বর্ণিত হইয়াছে অম্বষ্ঠ অনুলোমজ বর্ণসঙ্কর; সুতরাং প্রতীত হইতে পারে যে অম্বষ্ঠ দ্বিবিধ। কিন্তু অনুলোম অর্থাৎ অনুবর্ত্তী জাতির তনু হইতে যাহা উৎপত্তি হয় তাহাকে অনুলোমজ বলে। বৈশ্যের স্ত্রী দুশ্চরিত্র বশতঃ স্বপতি ব্যতীত ব্রাহ্মণ জাতীয় অন্য পতি গ্রহণ করিলে ব্রাহ্মণ কর্তৃক তদনুবর্ত্তী জাতিতেই গমন করা হইল। সুতরাং তাহাতে যে সন্তান জন্মে তাহাকেও অনুলোমজ অবৈধ সন্তান বলা যায়। নারদসংহিতার বচনে ব্যক্ত হইয়াছে "কিম্বদন্তী আছে, দুষ্টতা বশতঃ (প্রাতিলোম্যেন) বৈশ্যের স্ত্রীর ব্রাহ্মণ ও ক্ষত্রিয়জাতীয় অন্য দুই পতি হইয়াছিল। সুতরাং যে ব্রাহ্মণ অন্য পতি স্বরূপ বৈশ্যের স্ত্রীতে উপগত হইয়াছিল তাহার অনুবর্ত্তী জাতিতেই গমন করা হইয়াছে এবং তাহাতে যে সন্তান উৎপত্তি হইয়াছে তাহাকে অনুলোমজ অবৈধ সন্তান বলিতে হইবে। মিতাক্ষরায়ও বিবৃত হইয়াছে কুণ্ড, গোলক, কানীন ও সহোঢ়াদি অবৈধ সন্তানের মধ্যে অম্বষ্ঠ অনুলোমজ। যেমন শাস্ত্রানুসারে

বিবাহিতা অনুবর্ত্তী জাতীয়া ভার্য্যার গর্ভজাত সন্তান অনুলোমজ বৈধ সন্তান, তদ্রূপ শাস্ত্রানুসারে বিবাহ না করিয়া যে সকল অনুবর্ত্তী জাতীয়া কন্যা বা স্ত্রীকে উপপত্নীত্বে নিয়োগ পূর্ব্বক সন্তান উৎপত্তি করা হইয়াছে তাহারাও অনুলোমজ অবৈধ সন্তান বলিয়া সংজ্ঞিত। অতএব এই বিষয় স্মরণ রাখিয়া শাস্ত্রার্থ করিলে স্পষ্টই প্রতীয়মান হইবে যে বর্ণসঙ্কর চিকিৎসক অম্বষ্ঠ কথনই দ্বিবিধ নহে।

কালক্রমে কোন স্থানের হিন্দুসমাজে বিবাহ বিধি সংশোধিত হইয়া এই বিধি প্রচলিত হইয়াছিল যে বিবাহিতা স্বজাতিজাত পুত্র স্বজাতি হইবে, অনুলোম বিবাহিতা স্ত্রীর গর্ভজাত পুত্র মাতৃবর্ণ হইবে এবং প্রতিলোম বিবাহ দ্বারা যে সকল পুত্র উৎপাদন হইবে, তাহারা আর্য্যধর্ম্মে অনধিকারী হইবে। সুতরাং বিষ্ণুসংহিতায় বিবৃত হইয়াছে,

সমানবর্ণাসু পুত্রাঃ সমানবর্ণা ভবন্তি।
অনুলোমাসু মাতৃবর্ণাঃ। প্রতিলোমাস্বার্য্যধর্ম্মবিগর্হিতাঃ॥

এস্থলে বিবৃত হইয়াছে অনুলোম বিবাহিতা স্ত্রীর গর্ভজাত পুত্র মাতৃবর্ণ প্রাপ্ত হইবে। কিন্তু মনু বলেন, তাহারা স্বতন্ত্র জাতি বলিয়া গণ্য হইবে। ইহার কারণ এই যে, সকল সময়ের ও সকল স্থানের আইন এক নহে। সুতরাং কোন স্থানে বা কোন সময়ে অনুলোম বিবাহিতা ভার্য্যার গর্ভজাত পুত্র মাতৃবর্ণ প্রাপ্ত হইয়াছিল। সুতরাং বিষ্ণুসংহিতায় বিবৃত হইয়াছে, অনুলোম বিবাহিতা স্ত্রীর গর্ভজাত পুত্র মাতৃবর্ণ হইবে। কিন্তু এই বিধি অনুসারে অম্বষ্ঠ যে মাতৃবর্ণ অর্থাৎ বৈশ্য হইয়াছিল অথবা বৈশ্যধর্ম্ম প্রাপ্ত হইয়াছিল তাহা কোন শাস্ত্রেই বর্ণিত হয় নাই।

ক্রমে প্রতিলোম বিবাহজাত সন্তান শূদ্রাপেক্ষা অধম বলিয়া গণ্য হয়। এই নিমিত্ত ব্যাসসংহিতায় বিবৃত হইয়াছে, যে অধম বর্ণ উত্তম বর্ণের দ্বারা সন্তান উৎপত্তি করিলে ঐ সন্তান শূদ্রাপেক্ষাও অধম হইবে ; যথা—

অধমাদুত্তমায়াস্তু জাতঃ শূদ্রাধমঃ স্মৃতঃ।

মিথিলা প্রভৃতি দেশে কালক্রমে এই নিয়ম স্থাপন হইয়াছিল যে সবর্ণা ভার্য্যা বর্ত্তমানে অসবর্ণা অর্থাৎ অনুলোম বিবাহিতা পত্নী (কামপত্নী) লইয়া

ধর্ম্মকার্য্য করিবে না, এবং সবর্ণা বিবাহিতা স্ত্রীর গর্ভজাত সন্তান স্বজাতি ও অনিন্দ্যবিবাহ অর্থাৎ ব্রাহ্মাদি বিবাহিতা স্ত্রীর গর্ভে জাত পুত্রগণ "সন্তান বর্দ্ধনাঃ" অর্থাৎ তাহারাই অরোগী, দীর্ঘায়ু ও ( বৈধ ) ধর্ম্মপুত্র বলিয়া গণ্য হইবে। যথা—যাজ্ঞবল্ক্য

"সত্যামন্যাং সবর্ণায়াং ধর্ম্মকার্য্যং ন কারয়েৎ।"

মিতাক্ষরার টীকা—

সবর্ণায়াং সত্যাং অন্যামসবর্ণাং নৈব ধর্ম্মকার্য্যং কারয়েৎ।
সবর্ণেভ্যঃ সবর্ণাসু জায়ন্তে হি সজাতয়ঃ।
অনিন্দ্যেষু বিবাহেষু পুত্রাঃ সন্তানবর্দ্ধনাঃ॥

মিতাক্ষরার টীকা—

সবর্ণেভ্যো ব্রাহ্মণাদিভ্যঃ সবর্ণাসু ব্রাহ্মণ্যাদিষু সজাতয়ো মাতৃপিতৃ সমানজাতীয়াঃ পুত্রা ভবন্তি। * * কিন্তু অনিন্দ্যেষু ব্রাহ্মাদিষু বিবাহেষু পুত্রাঃ সন্তানবর্দ্ধনা আরোগিণো দীর্ঘায়ুষোধর্ম্মপ্রজ্ঞাসম্পন্না ভবন্তি।

প্রতিলোম বিবাহ রহিত করণ জন্য এই নিয়ম স্থাপন হইয়াছিল যে প্রতিলোমবিবাহজাত সন্তান কোন প্রকার ধর্ম্মে অধিকারী হইবে না। এই নিমিত্ত গোতম বলিয়াছেন, "প্রতিলোমাস্তু ধর্ম্মহীনাঃ।

ক্রমে অনুলোম বিবাহ রহিত করণার্থ এই নিয়ম স্থাপন হইয়াছিল যে সকল পুত্রের মধ্যে বিবাহিতা সবর্ণাজাত পুত্রই শ্রেষ্ঠ, অনুলোম বিবাহিতা স্ত্রীর গর্ভজাত সন্তান বর্ণ বহির্ভূত মধ্যবর্ত্তী জাতি এবং প্রতিলোম বিবাহিতা স্ত্রীর গর্ভজাত সন্তান পতিত বলিয়া গণ্য হইবে। যথা দেবল ঋষির বচন পরাশর ভাষ্যের দ্বিতীয় অধ্যায়ে বিবৃত হইয়াছে—

তেষাং সবর্ণজাঃ শ্রেষ্ঠাস্তেভ্যোঽনুলোমজাঃ স্মৃতাঃ।
অন্তরালা বহির্বর্ণাঃ প্রথিতাঃ প্রতিলোমজাঃ॥

মনু বলেন চারিটী জাতি ব্যতীত আর জাতি নাই। তন্মধ্যে ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্য দ্বিজাতি, চতুর্থ সমস্তই শূদ্র। সুতরাং, এই বচনানুসারে বর্ণ-বহির্ভূত মধ্যবর্ত্তী জাতি শূদ্র ধর্ম্মাবলম্বীই হইবে। অতএব অম্বষ্ঠও বর্ণবহির্ভূত মধ্যবর্ত্তী জাতি বলিয়া শূদ্রধর্ম্মেই অধিকারী হইতে পারে, আর্য্যধর্ম্মে নহে।

অবশেষে জিমূতবাহন দায়ভাগের দ্বারা প্রতিলোম বিবাহ একবারে রহিত করিলেন যথা—

প্রতিলোমপরিণয়ং সর্ব্বথৈব ন কার্য্যং।

মাধবাচার্য্য নিয়ম করিলেন যে প্রতিলোমবিবাহজাত পুত্র পতিত ও অধম অর্থাৎ অস্পর্শীয় হইবে যথা—

প্রতিলোমজাস্ত বর্ণবাহ্যত্বাৎ পতিতা অধমাঃ।

ক্রমে অনুলোম বিবাহ বিধি সংশোধিত হইয়া এই নিয়ম স্থাপন হইয়াছিল যে ব্রাহ্মণ শূদ্র কন্যা বিবাহ করিলে অধোগতি প্রাপ্ত এবং তাহাকে প্রায়শ্চিত্ত করিতে হইবে, যথা মহাভারত অনুশাসন পর্ব্ব

শূদ্রাং শয়নমারোপ্য ব্রাহ্মণো যাত্যধোগতিম্।
প্রায়শ্চিত্তীয়তে চাপি বিধিদৃষ্টেন কর্ম্মনা॥

অম্বষ্ঠ বংশজ রাজা রাজবল্লভের গৃহীত ব্যবস্থাপত্রে বিবৃত হইয়াছে, ব্রাহ্মণ কর্ত্তৃক শূদ্রীজাত নিষাদ (চণ্ডাল জাতি বিশেষ) সাবিত্রী সংস্কারার্হ। কিন্তু এই বচন দ্বারা প্রমাণ হইতেছে ব্রাহ্মণ শূদ্রজাতীয়া কন্যাকে বিবাহ করিলে অধোগতি প্রাপ্ত হইবে। সুতরাং ব্রাহ্মণের শূদ্রীগর্ভজাত সন্তান অর্থাৎ নিষাদ যে পতিত সন্তান তাহা সহজেই প্রতীয়মান হইতেছে। অতএব বিবাহ বিধি দ্বারাও ঐ ব্যবস্থাপত্র অশাস্ত্রীয় বলিয়া প্রতিপন্ন হইতেছে।

ক্রমে অনুলোম বিবাহ রহিত করণার্থ এই রূপ নিয়ম সংবদ্ধ হইয়াছিল যে স্বজাতীয়া কন্যার অপ্রাপ্তি ঘটিলে স্নাতক ব্রতের অনুষ্ঠান অথবা ক্ষত্রিয় বৈশ্য ও শূদ্রা কন্যা বিবাহ করিতে পারে। পরাশরভাষ্য ও বীরমিত্রোদয় ধৃত পৈঠীনসির বচন

অলাভে কন্যায়াঃ স্নাতকব্রতং চরেৎ অপিবা ক্ষত্রিয়ায়াং
পুত্র মুৎপাদয়েৎ বৈশ্যায়াং বা শূদ্রায়াঞ্চেত্যেকে।

সকলেই অবগত আছেন বিবাহ সম্বন্ধীয় বিধি অনুসারে বিবাহ না করিয়া যাহাকে পত্নীত্বে নিযুক্ত ও তদ্দ্বারা যে পুত্র উৎপাদন করা যায় ঐ পত্নী ও পুত্র অবৈধ পত্নী ও পুত্র বলিয়া সমাজে অচল হইয়া থাকে। যখন উল্লিখিত বচনানুসারে প্রমাণ হয় যে স্বজাতি কন্যার অপ্রাপ্তি ঘটিলেই অসবর্ণা কন্যার দ্বারা

পুত্র উৎপাদন করিতে পারে, নচেৎ নহে, তখন স্বজাতীয়া কন্যা প্রাপ্তি ঘটিলে যদি অসবর্ণা কন্যাকে বিবাহ ও তদ্দ্বারা পুত্র উৎপাদন করা যায় তাহা হইলে ঐ পুত্র ও স্ত্রী যে অবৈধ পুত্র ও স্ত্রী বলিয়া তাহারা সমাজে অচল হইবে তাহাতে অনুমাত্র সন্দেহ হইতে পারে না। অতএব যে ব্রাহ্মণ অম্বষ্ঠকে উৎপত্তি করিয়াছেন ঐ ব্রাহ্মণ ব্রাহ্মণজাতীয়া কন্যার অপ্রাপ্তি বশতঃ যে অসবর্ণা বৈশ্য কন্যাকে বিবাহ করিয়া তদ্দ্বারা অম্বষ্ঠকে উৎপত্তি করিয়াছিলেন এই বিষয় যে পর্য্যন্ত প্রমাণ না হয় সে পর্য্যন্ত হিন্দুসমাজে ঐ স্ত্রী অবৈধ স্ত্রী এবং তজ্জাত অম্বষ্ঠ অবৈধ পুত্র বলিয়া অবশ্যই গণ্য হইবেন। কিন্তু এই বিষয় সম্বন্ধে কোন প্রমাণই নাই। সুতরাং প্রাচীন হিন্দুসমাজের বিবাহ সম্বন্ধীয় আইন বর্ণসঙ্কর অম্বষ্ঠের অনুকূল না হইয়া বরং তাহাকে বর্ত্তমান হিন্দু-সমাজের অনাচরণীয় বলিয়া প্রতিপাদন করিতেছে।

ক্রমে অনুলোম বিবাহ নিবারণার্থ এই নিয়ম স্থাপন হইয়াছিল যে ব্রাহ্মণগণ অনুলোমক্রমে ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র জাতীয়া কন্যাকে বিবাহ করিতে পারিবে না; তাহারা সবর্ণা কন্যা অগ্রে বিবাহ করিয়া কদাচ্ কখনও বা স্থলবিশেষে ক্ষত্রিয়াদি জাতীয়া কন্যা বিবাহ করিতে পারে—যথা—বীরমিত্রোদয়ধৃত ব্রহ্মাণ্ডপুরাণবচন—

> ক্ষত্রবিট্ শূদ্রকন্যাস্তু ন বিবাহ্যাঃ দ্বিজাতিভিঃ।
> বিবাহ্যা ব্রাহ্মণী পশ্চাদ্বিবাহ্যাঃ ক্বচিদেব তু॥

এই নিমিত্ত কেশববৈজয়ন্তী বলিয়াছেন যে প্রথমে ব্রাহ্মণ জাতীয়া কন্যাকে ব্রাহ্মণের বিবাহ করা কর্ত্তব্য, তৎপরে ক্ষত্রিয়াদি কন্যা বিবাহ; ইহার অন্যথা করিলে রাজন্যাপূর্ব্বী প্রভৃতি নিমিত্ত প্রায়শ্চিত্ত ঘটে, অর্থাৎ প্রথমে ক্ষত্রিয়াদি জাতিতে বিবাহ করিলে যে প্রায়শ্চিত্ত করা আবশ্যক ঐ প্রায়শ্চিত্ত ঘটে—যথা—

> তেন ব্রাহ্মণস্য ব্রাহ্মণীবিবাহঃ প্রথমং
> ততঃ ক্ষত্রিয়াদিবিবাহঃ অন্যথা রাজন্যা
> পূর্ব্ব্যাদি নিমিত্ত প্রায়শ্চিত্তপ্রসঙ্গঃ॥

ব্রাহ্মণ প্রথমে স্বজাতীয়া কন্যা বিবাহ না করিয়া অন্য জাতীয়া কন্যা

বিবাহ করিলে তাহাকে এই প্রায়শ্চিত্ত করিতে হইবে। ক্ষত্রিয়কন্যাকে প্রথমে বিবাহ করিলে দ্বাদশ রাত্রি ব্রতরূপ প্রায়শ্চিত্ত করিয়া সবর্ণার পাণিগ্রহণ পূর্ব্বক কেবল তাহারই সহিত সহবাস করিবে অর্থাৎ পূর্ব্ব বিবাহিতা ক্ষত্রিয় ভার্য্যার সহিত সহবাস করিবে না। প্রথমে বৈশ্য কন্যা বিবাহ করিলে তপ্ত-কৃচ্ছ্র ও প্রথমে শূদ্র কন্যা বিবাহ করিলে কৃচ্ছ্রাতিকৃচ্ছ্র প্রায়শ্চিত্ত করিবে, যথা—

প্রায়শ্চিত্তবিবেকধৃত শাতাতপবচন—

ব্রাহ্মণো রাজন্যাপূর্ব্বী দ্বাদশরাত্রং চরিত্বা নির্ব্বিশেৎ তাঞ্চৈবোপগচ্ছেৎ বৈশ্যাপূর্ব্বী তপ্তকৃচ্ছ্রং শূদ্রাপূর্ব্বী কৃচ্ছ্রাতিকৃচ্ছ্রম্।

অতএব এই সকল বচন দ্বারা প্রমাণ হইতেছে যে ব্রাহ্মণের পক্ষে স্বজাতি ব্যতিরেকে অন্য জাতিতে বিবাহ করা একবারে নিষিদ্ধ। তবে স্থল বিশেষে কদাচ্ কখন বা অন্য জাতিতে বিবাহ করিতে হইলে প্রথমে স্বজাতিতে বিবাহ করিয়া পশ্চাৎ অন্য জাতিতে বিবাহ করিবে, নচেৎ নহে। প্রথমে অসবর্ণা বিবাহ করিলে প্রায়শ্চিত্ত করিতে হইবে। সুতরাং প্রতীয়-মান হইতেছে যে অগ্রে স্বজাতিতে বিবাহ না করিয়া ব্রাহ্মণ যদি অন্য জাতিতে বিবাহ করে অথবা থমে স্বজাতিতে বিবাহ করিলেও যদি বিশেষ কারণ বা ঘটনা উপস্থিত না হইলে যদৃচ্ছাবশতঃ অন্য জাতীয়া কন্যা বিবাহ করে, কিম্বা প্রথমে যদি অসবর্ণা কন্যা বিবাহ করে তাহা হইলে ঐ তিন স্থলেই অন্যজাতীয়া পত্নী নিষিদ্ধ-বিবাহিত অর্থাৎ অবৈধ পত্নী এবং তাহার গর্ভজাত পুত্র অবৈধ পুত্র বলিয়া গণ্য হইবে। অতএব যে পর্য্যন্ত এই সকল বিষয় প্রমাণ না হয় যে ব্রাহ্মণ প্রথমে ব্রাহ্মণ জাতীয়া কন্যাকে শাস্ত্রানুসারে বিবাহ করণানন্তর কোন অপরিহার্য্য কারণ বশতঃ বৈশ্য জাতীয়া কন্যাকে বিবাহ করিয়া তদ্দ্বারা অম্বষ্ঠকে উৎপাদন করিয়াছে, অম্বষ্ঠের মাতা ঐ ব্রাহ্মণের প্রথম বিবাহিতা স্ত্রী নহে, কিম্বা ব্রাহ্মণ যদৃচ্ছাচারিতা অবলম্বন করিয়া বৈশ্যজাতীয়া পত্নী দ্বারা অম্বষ্ঠকে উৎপত্তি করে নাই, সে পর্য্যন্ত অম্বষ্ঠের মাতা কখনই ব্রাহ্মণের শাস্ত্র সম্মত বৈধ পত্নী এবং তাহার গর্ভজাত পুত্র (অম্বষ্ঠ) শাস্ত্র-সম্মত বৈধ পুত্র বলিয়া গণ্য হইতে পারে না। এই বিষয় কোন শাস্ত্রেই বিবৃত হয় নাই। সুতরাং হিন্দুদিগের বিবাহ সম্বন্ধীয় আইন দ্বারা অম্বষ্ঠকে

উপবীত দেওয়া দূরে থাকুক, তদ্দ্বারা তাহারা বর্ত্তমান সমাজের অনাচরণীয় হওয়াই উচিত। কারণ, যে স্ত্রী শাস্ত্রসম্মত স্ত্রী নহে, সেই স্ত্রী ও তাহার গর্ভজাত পুত্র যে সমাজে চলিতে পারে না তাহা সকলেই অবগত আছেন।

ইতিপূর্ব্বে প্রমাণ করা হইয়াছে ব্রাহ্মণ স্বজাতীয়া কন্যা ব্যতীত অন্য জাতীয়া কন্যা বিবাহ করিবে না; কারণ বশতঃ কদাচ্ কখনও অসবর্ণা বিবাহ করিতে পারে; যদৃচ্ছাক্রমে অন্য জাতিতে বিবাহ করিতে পারিবে না; প্রথমে সবর্ণা কন্যারই পাণিগ্রহণ করিতে হইবে; তাহা না করিয়া প্রথমে অসবর্ণা বিবাহ করিলে প্রায়শ্চিত্ত করিবে। কিন্তু আপস্তম্ব বলেন, যদি প্রথম বিবাহিতা স্ত্রী ধর্ম্মসম্পন্না ও পুত্রসম্পন্না হয়, তাহা হইলে অন্য স্ত্রী বিবাহ করিবে না। অন্যতরের অভাবে অর্থাৎ ধর্ম্মকার্য্য অথবা পুত্রলাভ-সম্পন্না না হইলে, অগ্ন্যাধানের পূর্ব্বে বিবাহ করিবে। যথা—

ধর্ম্মপ্রজাসম্পন্নে দারে নান্যাং কুর্ব্বীত।
অন্যতরাভাবে কার্য্যা প্রাগগ্ন্যাধেয়াদিতি॥

বীরমিত্রোদয় এই বচনের এই অর্থ করিয়াছেন যথা—

যদি প্রথমোঢ়া স্ত্রী ধর্ম্মেণ শ্রৌতস্মার্ত্তাগ্নিসাধোন
প্রজয়া পুত্রপৌত্রাদিনা চ সম্পন্না তদা নান্যাং
বিবহেৎ অন্যতরাভাবে অগ্ন্যাধানাৎ প্রাক্ বোঢ়ব্যেতি।

বিধানপারিজাত এই অর্থ করিয়াছেন—

যদি প্রাগূঢ়া স্ত্রী ধর্ম্মেণ প্রজয়া চ সম্পন্না তদা
নান্যাং বিবহেৎ অন্যতরাভাবে অগ্ন্যাধানাৎ
প্রাক্ বোঢ়ব্যেতি।

কুল্লুকভট্ট বলিয়াছেন, স্ত্রী বন্ধ্যা হইলে অষ্টম বর্ষে, কন্যামাত্রপ্রসবিনী হইলে একাদশ বর্ষে, অপ্রিয়বাদিনী হইলে কালাতিপাত ব্যতিরেকে অধি-বেদন করিবে। যথা—

বন্ধ্যাষ্টমেঽধিবেদ্যাব্দে দশমে তু মৃতপ্রজা।
একাদশে স্ত্রীজননী সদ্যস্ত্বপ্রিয়বাদিনী॥

“অপ্রিয়বাদিনী তু সদ্য এব যদ্যপুত্রা ভবতি পুত্রবত্যাস্তু তস্যাং ধর্ম্মপ্রজা-

সম্পন্নে দারে নান্যং কুর্ব্বীত অন্যতরাপায়ে তু কুর্ব্বীত ইত্যাপস্তম্বনিষেধাৎ অধিবেদনং ন কার্য্যম্।"

অতএব উল্লিখিত বচনসমূহ দ্বারা প্রতীয়মান হইতেছে যে ব্রাহ্মণ সবর্ণা একটী ভার্য্যা ব্যতীত অন্যবিবাহ করিতে পারে না, তবে ঐ ভার্য্যা পুত্র-সম্পন্না অথবা ধর্ম্মসম্পন্না না হইলে অন্যবিবাহ করিতে পারিবে। অম্বষ্ঠের মাতা ব্রাহ্মণের অনুলোম বিবাহিতা স্ত্রী ছিল—তর্কানুরোধে বলিলেও এই বিধি অনুসারে ব্রাহ্মণের শাস্ত্রসম্মত বৈধপত্নী বলিয়া গণ্য হইতে পারে না; কারণ, ইহাতে ব্যবস্থিত হইয়াছে যে সবর্ণ ব্যতীত অন্যবর্ণে বিবাহ করণে ব্রাহ্মণের অধিকার নাই। সুতরাং তজ্জাত পুত্র অবৈধ স্ত্রীর গর্ভজাতবশতঃ অবৈধ সন্তান হইতেছে। বিশেষ, যে পর্য্যন্ত প্রমাণ না হয় যে অম্বষ্ঠের পিতার প্রথম বিবাহিতা সবর্ণপত্নী ধর্ম্মসম্পন্না ও পুত্রসম্পন্না ছিল না বলিয়া তিনি কারণবশতঃ বৈশ্যজাতীয়া কন্যা বিবাহ করিয়াছিলেন সে পর্য্যন্ত ঐ স্ত্রী কখনই ব্রাহ্মণের শাস্ত্রসম্মত বৈধ স্ত্রী বলিয়া গণ্য হইতে পারে না; সুতরাং তাহার গর্ভজাত অম্বষ্ঠ ব্রাহ্মণের অবৈধ পুত্র এবং সমাজের অচল। অতএব এক সময়ের বিবাহ বিধি অন্য সময়ের প্রচলিত বিধি সহ যোগ করিয়া পাতি দিতে হইলে কথনই অম্বষ্ঠের উপবীত সম্বন্ধীয় পাতি দেওয়া যাইতে পারে না। যাহা হউক ভিন্ন ভিন্ন সময়ে ভিন্ন ভিন্ন সমাজে বিবাহ সম্বন্ধে স্বতন্ত্র স্বতন্ত্র আইন সংবদ্ধ হইয়াছে। শাস্ত্র দ্বারা প্রমাণ করা হইয়াছে যে, কোন সমাজের প্রচলিত বিবাহ সম্বন্ধীয় আইনানুসারে ব্রাহ্মণ অম্বষ্ঠের মাতাকে বিবাহ করিয়া তদ্দ্বারা অম্বষ্ঠকে উৎপাদন করেন নাই। মোহবশতঃ তিনি বৈশ্যের স্ত্রী বৈশ্যজাতীয়া কন্যার গর্ভে অম্বষ্ঠকে উৎপত্তি করিয়াছেন। সুতরাং অনুলোম অথবা অন্য কোন প্রকার বিবাহ সম্বন্ধীয় কোন বিধিই তৎসম্বন্ধে প্রয়োগ হইতে পারে না। অতএব এক সময়ের প্রচলিত বিবাহ সম্বন্ধীয় বিধি অন্য সময়ের প্রচলিত বিধির সহিত প্রয়োগ পূর্ব্বক ঐ অম্বষ্ঠের উপনীত গ্রহণের যে পাতি দেওয়া হইয়াছে ও পুস্তিকা প্রণীত হইয়াছে তাহা প্রাচীন শাস্ত্রের মর্ম্ম ও সাময়িক অবস্থা না জানার ফল মাত্র।

শাস্ত্রোক্ত অবস্থার প্রতি প্রণিধান করিলে স্পষ্ট প্রতীয়মান হয় যে, হিন্দুসমাজে দুই প্রকার বর্ণসঙ্কর আছে। এক বর্ণসঙ্কর প্রতিলোম বিবাহ দ্বারা উৎপাদিত, কালক্রমে মাতৃবৎ শৌচাশৌচ প্রাপ্ত হইলেও তাহারা সমাজের অচল। আর এক সম্প্রদায় বর্ণসঙ্কর পশুধর্ম্মাবলম্বন পূর্ব্বক অর্থাৎ বিবাহ আইন অমান্য করিয়া মানবগণ কর্তৃক অন্যের বিবাহিতা দুষ্টা স্ত্রী, (সধবা ও বিধবা) প্রভৃতি গর্ভে উৎপাদিত হইয়াছে। তাহারা জাতান্তর বর্ণসঙ্কর; অম্বষ্ঠ এই বর্ণসঙ্কর সম্প্রদায়ের এক সম্প্রদায় মাত্র।

হিন্দুসমাজে অনুলোম প্রতিলোম বিবাহজাত পুত্রের সম্বন্ধে নানাবিধ আইন সংস্থাপন হইলেও মোহবশতঃ হীনজাতি অর্থাৎ অসবর্ণা বিবাহ দ্বারা সন্তান উৎপত্তি করিলে ঐ সন্তান যে শূদ্রধর্ম্ম প্রাপ্ত হইবে এবং ঐ পুত্র যিনি উৎপাদন করেন তিনি যে প্রায়শ্চিত্তার্হ তাহাও শাস্ত্রে বিবৃত হইয়াছে যথা—

পরাশরভাষ্যধৃত কূর্ম্মপুরাণোক্ত বচন—

যস্তু পত্ন্যা সমং রাগান্মৈথুনং কামতশ্চরেৎ।
তদ্ব্রতং তস্য লুপ্যেত প্রায়শ্চিত্তীয়তে দ্বিজঃ॥

এস্থলে "কামতঃ" শব্দের অর্থ বিবাহ বিধি অনুসারে না চলিয়া যদৃচ্ছাচারে স্ত্রীগমন অর্থাৎ মোহবশতঃ বুঝাইতেছে।

মনু বলেন—

হীনজাতি স্ত্রিয়ং মোহাদুদ্বহন্তো দ্বিজাতয়ঃ।
কুলান্যবনয়ন্ত্যাশু স সন্তানানি শূদ্রতাং॥

অর্থাৎ মোহবশতঃ যদৃচ্ছাচারে হীনজাতীয় স্ত্রীর গর্ভে সন্তান উৎপত্তি করিলে ঐ সন্তান বংশানুক্রমে শূদ্রধর্ম্ম প্রাপ্ত হইবে।

মানবে ব্যক্ত হইয়াছে, ব্রাহ্মণ মোহবশতঃ অন্যের স্ত্রীতে অর্থাৎ বৈশ্যকন্যা (বৈশ্যের স্ত্রী) দ্বারা অম্বষ্ঠকে উৎপত্তি করিয়াছে। যথা—

ততঃ প্রভৃতি যো মোহাৎ প্রমীতপতিকাং স্ত্রিয়ং।
নিয়োজয়ত্যপত্যার্থং তং বিগর্হন্তি সাধবঃ॥

* * * *

ব্রাহ্মণাদ্বৈশ্যকন্যায়ামম্বষ্ঠো নাম জায়তে। ইত্যাদি।

অন্যান্য শাস্ত্রেও বিবৃত হইয়াছে, চিকিৎসক অম্বষ্ঠ বর্ণসঙ্কর নীচ জাতি। সুতরাং অম্বষ্ঠ শূদ্রধর্ম্ম ব্যতীত অন্য ধর্ম্মে অনধিকারী। এই নিমিত্ত প্রাচীন আর্য্যপণ্ডিতগণ অম্বষ্ঠকে চিকিৎসাবৃত্তি প্রদান করিয়া তাহাকে কেবল শূদ্রধর্ম্মেই অধিকার প্রদান করিয়াছিলেন। অতএব এক্ষণে যে অম্বষ্ঠকে বৈশ্যধর্ম্মে অধিকারী বলিয়া পাতি দেওয়া হইয়াছে তাহা কলিযুগের ধর্ম্ম মাত্র অর্থাৎ "অন্নচিন্তা চমৎকারা" এই ধর্ম্মের ফল মাত্র।

জাতিমিত্র ও অম্বষ্ঠদীপিকা পশ্চাল্লিখিত মনুবচন উদ্ধৃত করিয়া বলিয়াছেন, ব্রাহ্মণ কর্ত্তৃক বৈশ্যাগর্ভজাত সন্তান (অম্বষ্ঠ) উপনয়ন সংস্কারার্হ। (১) যথা—

স্বজাতিজানন্তরজাঃ ষট্ সুতা দ্বিজধর্ম্মিণঃ।
শূদ্রানান্তু সধর্ম্মাণঃ সর্ব্বেঽপধ্বংসজাঃ স্মৃতাঃ॥

কিন্তু এই বচনে কেবল "স্বজাতিজাত" ও "অনন্তরজাত" পুত্রের কথা বর্ণিত হইয়াছে; "দ্ব্যেকান্তর" জাত অর্থাৎ ব্রাহ্মণ কর্ত্তৃক বৈশ্যাগর্ভজাত সন্তানের বিষয় বর্ণিত হয় নাই। ঐ বচন দ্বারা অম্বষ্ঠ দ্বিজধর্ম্ম প্রাপ্ত হইয়াছে মনুর এইরূপ অভিপ্রায় থাকিলে তৎকর্ত্তৃক কদাচ এরূপ বচন প্রয়োগ হইত না—যে ব্রাহ্মণ কর্ত্তৃক ক্ষত্রিয়া, বৈশ্যা ও শূদ্রী, ক্ষত্রিয় কর্ত্তৃক বৈশ্যা ও শূদ্রী, এবং বৈশ্যা কর্ত্তৃক শূদ্রীতে জাত—এই ছয় সন্তান নিকৃষ্ট; তন্মধ্যে অম্বষ্ঠ ব্রাহ্মণ কর্ত্তৃক বৈশ্যাকন্যাতে জন্মিয়াছে, যথা—

"ব্রাহ্মণাদ্বৈশ্যকন্যায়ামম্বষ্ঠো নাম জায়তে।"
বিপ্রস্য ত্রিষু বর্ণেষু নৃপতের্বর্ণয়োর্দ্বয়োঃ।
বৈশ্যস্য বর্ণে চৈকস্মিন্ ষড়েতেঽপসদাঃ স্মৃতাঃ॥

এস্থলে মনু স্বজাতি ও একান্তর বর্ণ শব্দ প্রয়োগ করেন নাই। নিকৃষ্ট জাতি কখনই দ্বিজধর্ম্ম প্রাপ্ত হইতে পারে না। সুতরাং প্রথমোক্ত বচনের প্রাপ্ত দ্বিজধর্ম্ম ছয় পুত্র যে অপসদ (নিকৃষ্ট), অম্বষ্ঠ প্রভৃতি ছয় পুত্র নহে, তাহাতে অণুমাত্র সন্দেহ হইতে পারে না।

উশনা বলেন, দৈব সংঘটনে ব্রাহ্মণ কর্ত্তৃক ক্ষত্রিয়াতে সমন্ত্রক এক পুত্র

(১) অম্বষ্ঠদীপিকা পৃঃ ৪। জাতিমিত্র প্রথমভাগ পৃঃ ২১।

জন্মে, তাহার নাম সুবর্ণ (শোনক্ষত্রিয়) ও অবৈধক্রমে এক পুত্র জন্মে, তাহার নাম ভিষক্। প্রথম পুত্র মূর্দ্ধাবসিক্ত ও দ্বিতীয়টী রাজাজ্ঞায় (বেণের আজ্ঞায়) বৈদ্য উপাধিতে পরিচিত। ইহারা দ্বিজধর্ম্ম প্রাপ্ত হইয়া ক্ষত্রিয়বৎ আচার ব্যবহারে নিরত হয়। যথা—

বিধিনা ব্রাহ্মণাৎ প্রাপ্তো নৃপায়াস্তু সমন্ত্রকঃ।
জাতঃ সুবর্ণ ইত্যুক্তঃ সোঽনুলোমদ্বিজঃ স্মৃতঃ॥
ক্ষত্রবর্ণক্রিয়াং কুর্ব্বন্ নিত্যনৈমিত্তিকীং ক্রিয়াম্
অশ্বং রথং হস্তিনং বা বাহয়েদ্বা নৃপাজ্ঞয়া॥
সৈনাপত্যঞ্চ ভৈষজ্যং কুর্য্যাজ্জীবেত্তু বৃত্তিষু।
নৃপায়াং বিপ্রতশ্চৌর্য্যাৎ যো জাতঃ স ভিষক্ স্মৃতঃ।
অভিষিক্ত নৃপস্যাজ্ঞাং পরিপাল্য তু বৈদ্যকম্।
আয়ুর্ব্বেদমথাষ্টাঙ্গং বেদোক্তং ধর্ম্মমাচরেৎ॥

উশনার উল্লিখিত বচনের "সোঽনুলোমদ্বিজঃ স্মৃতঃ" পদের শব্দার্থ এই যে তাহারাই অনুলোমজ দ্বিজ বলিয়া কথিত। ইহার তাৎপর্য্য এই যে বর্ণসঙ্কর সুবর্ণ ক্ষত্রিয় ও বৈদ্য ক্ষত্রিয় যাহারা ব্রাহ্মণ কর্ত্তৃক ক্ষত্রিয়াতে অবৈধ রূপে উৎপন্ন হইয়াছে তাহারাই বর্ণসঙ্করগণের মধ্যে রাজার আদেশে দ্বিজ-আখ্যা প্রাপ্ত হইয়াছে। উশনা বলিয়াছেন, শোনক্ষত্রিয়াদি পুত্রগণ রাজাজ্ঞায় দ্বিজধর্ম্ম প্রাপ্ত হইয়াছে। এতদ্দ্বারা প্রতিপন্ন হইতেছে তাহারা বিবাহ বিধি উল্লঙ্ঘন পূর্ব্বক ব্রাহ্মণ কর্ত্তৃক উৎপাদিত হইয়াছিল বলিয়াই দ্বিজধর্ম্মে অধিকারী ছিল না, তবে রাজাজ্ঞার প্রতি কেহই হস্তক্ষেপণ করিতে পারে না। তাহারা রাজাদেশে দ্বিজধর্ম্ম প্রাপ্ত হইয়াছিল, সুতরাং তাহারা হিন্দু সমাজে দ্বিজভাবাপন্ন বলিয়া পরিগণিত হইয়াছে।

মিতাক্ষরাকার ব্যক্ত করিয়াছেন, শঙ্খস্মৃতিতে ব্রাহ্মণ কর্ত্তৃক ক্ষত্রিয়াজাত সন্তান ক্ষত্রিয়, ক্ষত্রিয় কর্ত্তৃক বৈশ্যাজাত সন্তান বৈশ্য, এবং বৈশ্য কর্ত্তৃক শূদ্রাজাত সন্তান শূদ্র হইয়াছে বলিয়া যাহা বর্ণিত হইয়াছে তাহা ক্ষত্রিয়াদি-ধর্ম্ম প্রাপ্ত্যর্থ হইয়াছে; কিন্তু তাহা মূর্দ্ধাবসিক্তাদির জাতি নিরাকরণার্থ অথবা ক্ষত্রিয়াদিজাতি প্রাপ্ত্যর্থ ব্যবস্থিত হয়। ইহার তাৎপর্য্য এই যে ঐ

বিধি মূর্দ্ধাবসিক্ত প্রভৃতির প্রতি নিয়োগ হইতে পারে না। অতএব মূর্দ্ধাব সিক্তাদি জাতিরা ক্ষত্রিয়াদি আচারে যে দণ্ডাজিন ও উপনয়নাদি গ্রহণ করিয়াছে, তাহা কামাচার (যদৃচ্ছাচার) মাত্র। ইহার তাৎপর্য্য এই যে উহা শাস্ত্রসম্মত নহে; তবে যদৃচ্ছাচার পূর্ব্বপ্রচলিত প্রথা যাহা রাজার আজ্ঞাক্রমে প্রচলিত হইয়াছিল, ঐ প্রথা মাত্র। যথা—

ব্রাহ্মণেন ক্ষত্রিয়ায়ামুৎপাদিতঃ ক্ষত্রিয় এব ভবতি, ক্ষত্রিয়েণ বৈশ্যায়ামুৎপাদিতো বৈশ্য এব ভবতি, বৈশ্যেন শূদ্রায়ামুৎপাদিতঃ শূদ্র এব ভবতি" ইতি শঙ্খস্মরণং তৎ ক্ষত্রিয়াদি ধর্ম্মপ্রাপ্ত্যর্থম্ ন পুনর্মূর্দ্ধাবসিক্তাদিজাতিনিরাকরণার্থং, ক্ষত্রিয়াদিজাতিপ্রাপ্ত্যর্থং বা।" অতশ্চ মূর্দ্ধাবসিক্তাদি জাতীনাং ক্ষত্রিয়াদিভিরুক্তৈরেব দণ্ডাজিনোপবীতাদিভিরুপনয়নাদি কার্য্যম্ প্রাগুপনয়নাৎ কামাচারাদি পূর্ব্ববদ্বেদিতব্যম্॥

মিতাক্ষরায় তৎপরে বিবৃত হইয়াছে, যে ব্রাহ্মণ ও ক্ষত্রিয়োৎপন্ন মূর্দ্ধাবসিক্ত ও মাহিষ্যাদি অনুলোমজ বর্ণসঙ্কর জাতি জাত্যন্তর উপনয়ন প্রাপ্ত হইয়াছে, তাহারা দ্বিজাতিভাবাপন্ন অর্থাৎ ইহারা প্রকৃতার্থে দ্বিজ নহে। যথা—

ব্রাহ্মণ ক্ষত্রিয়োৎপন্ন মূর্দ্ধাবসিক্তমহিষ্যাদনুলোমসঙ্করে জাত্যন্তরতোপনয়নাদিপ্রাপ্তিশ্চ বেদিতব্যা তয়োর্দ্বিজাতিত্বাৎ। এই বচন উশনার বচনের সহিত পাঠ করিলে স্পষ্ট প্রতীয়মান হয় যে শঙ্খের ব্যবস্থা যে সময় প্রচলিত ছিল সে সময়ে কেবল ব্রাহ্মণের অনুলোম-বিবাহিতা ক্ষত্রিয়-জাতীয় ভার্য্যার ও ক্ষত্রিয়ের বিবাহিতা বৈশ্যজাতীয় ভার্য্যার গর্ভজাত সন্তান মাতৃজাতীয় ধর্ম্মপ্রাপ্ত হইয়াছিল। কিন্তু ব্রাহ্মণ কর্তৃক ক্ষত্রিয়ের স্ত্রীর গর্ভজাত অর্থাৎ বর্ণসঙ্কর মূর্দ্ধাবসিক্ত (শোনক্ষত্রিয় ও বৈদ্যক্ষত্রিয়) ও ক্ষত্রিয় কর্তৃক বৈশ্যের স্ত্রীর গর্ভজাত বর্ণসঙ্কর মাহিষ্যজাতি ঐ ব্যবস্থা অনুসারে মাতৃধর্ম্ম প্রাপ্ত হয় নাই। তবে রাজার আদেশে তাহারা যদৃচ্ছাচারিতা অবলম্বন করিয়া জাত্যন্তর উপনয়ন অর্থাৎ একগাছা সূত্র ধারণ করিবার প্রথা প্রচলন করে; তাহারা প্রকৃতার্থে দ্বিজাতি নহে, কেবল দ্বিজাতিভাবাপন্ন এবং তাহাদের উপনয়ন প্রকৃতার্থে সাবিত্রীসংস্কারসূচক যজ্ঞোপবীত নহে। সাবিত্রীসংস্কারসম্পন্ন যজ্ঞোপবীত গ্রহণ করা বেদোক্ত ধর্ম্ম হইতেছে। জাত্যন্তর উপনয়ন গ্রহণ

করিবার ব্যবস্থা কোন বেদেই ব্যবস্থিত নাই। সুতরাং তাহা বেদোক্ত সাবিত্রীসংস্কারসূচক যজ্ঞোপবীত নহে।

মিতাক্ষরার উল্লিখিত বচনে "মূর্দ্ধাবসিক্তাদি জাতীনাং" শব্দ ব্যবহৃত হইয়াছে। সুতরাং অর্থলোভী পণ্ডিতেরা বলিতে পারেন যে "আদি" শব্দ দ্বারা অম্বষ্ঠকেও বুঝাইতেছে। কিন্তু শঙ্খোক্ত ব্রাহ্মণ কর্তৃক ক্ষত্রিয়জাত, ও ক্ষত্রিয় কর্তৃক বৈশ্যজাত পুত্র মাতৃধর্ম্ম প্রাপ্ত হইবার ব্যবস্থার পরেই যখন মূর্দ্ধাবসিক্তাদি পদ ব্যবহার হইয়াছে তখন ঐ "আদি" শব্দের দ্বারা মিতাক্ষরায় কেবল মূর্দ্ধাবসিক্ত ও মাহিষ্য ও করণ জাতিরই উল্লেখ হইয়াছে। অম্বষ্ঠ জাতির বিষয় উল্লেখ হয় নাই। কারণ মূর্দ্ধাবসিক্ত জাতি ব্রাহ্মণ কর্তৃক ক্ষত্রিয়াতে এবং মাহিষ্য জাতি ক্ষত্রিয় কর্তৃক বৈশ্যাতে অবৈধক্রমে উৎপত্তি হইয়াছে। শঙ্খোক্তবচনে যদি এরূপ বর্ণিত হইত যে ব্রাহ্মণ কর্তৃক বৈশ্যাতে উৎপাদিত সন্তান বৈশ্য হইয়াছে এবং তৎপরে যদি মিতাক্ষরাকার "মূর্দ্ধাবসিক্তাদি জাতীনাং" পদ ব্যবহার করিতেন, তাহা হইলেও ঐ আদিশব্দ দ্বারা এক দিন অম্বষ্ঠকেও বুঝাইতে পারিত। কিন্তু শঙ্খের বচনে ব্রাহ্মণ কর্তৃক বৈশ্যাজাত পুত্রের বিষয় কিছুমাত্র উল্লেখ হয় নাই। বিশেষ বর্ণসঙ্কর অম্বষ্ঠ (যদিচ্ছাচার) জাত্যন্তর উপনয়ন প্রাপ্ত হইয়া থাকিলে তাহা কোন না কোন গ্রন্থে স্পষ্ট বর্ণিত হইত। এতদ্ব্যতীত দৃষ্ট হইতেছে যে মনু ব্রাহ্মণ ও বৈশ্যের স্ত্রীজাত অম্বষ্ঠ প্রভৃতি ছয় পুত্রকে অপসদ (নিকৃষ্ট) বলিয়াছেন। তিনি আরও বলিয়াছেন যে স্বজাতিজ ও একান্তর বর্ণজাত ছয় পুত্র দ্বিজধর্ম্মপ্রাপ্ত এবং দ্ব্যেকান্তর বর্ণজাত পুত্রগণের মাতৃদোষ ধরিতে হইবে। অতএব মনুর বিরুদ্ধে যাজ্ঞবল্ক্য যদি বলেন যে দ্ব্যেকান্তরবর্ণজাত বর্ণসঙ্কর অম্বষ্ঠ কামাচার জাত্যন্তর উপনয়ন প্রাপ্ত হইয়াছে, তাহা কখনই প্রামাণ্য হইতে পারে না। কারণ, যে স্মৃতি মনুর বিরুদ্ধ তাহা অপ্রামাণ্য। প্রাচীন পণ্ডিতেরা বলিয়াছেন শাস্ত্রের অর্থ একবাক্যে হইতে পারিলে বাক্যভেদ করা অনুচিত। অতএব অন্যান্য শাস্ত্রদ্বারা যখন প্রমাণিত হইয়াছে, অম্বষ্ঠ চিকিৎসাবৃত্তি গ্রহণপূর্ব্বক শূদ্রধর্ম্ম প্রাপ্ত হইয়াছে ও তৎপূর্ব্বে তাহাদের কোন প্রকার ধর্ম্মসাধনে অধিকার ছিল না, তখন নিঃসন্দেহরূপে

প্রমাণিত হইতেছে যে অম্বষ্ঠ কেবল শূদ্রধর্ম্ম অধিকার করিয়াছে, কামাচার (যদিচ্ছাচার) জাত্যন্তর উপনয়নাদি অধিকার করে নাই। সুতরাং প্রতিপন্ন হইতেছে যে "মূর্দ্ধাবসিক্তাদিজাতীনাং" পদের দ্বারা কেবল মূর্দ্ধাবসিক্ত শোনক্ষত্রিয়, বৈদ্যক্ষত্রিয়, এবং মাহিষ্যজাতিরই উল্লেখ হইয়াছে, তাহাতে অম্বষ্ঠের বিষয় উল্লেখ হয় নাই।

উল্লিখিত স্বজাতিজাত ও একান্তরজাত ছয় পুত্র সম্বন্ধীয় মনুবচনের অর্থ এই যে ব্রাহ্মণকর্ত্তৃক ব্রাহ্মণীতে এক পুত্র, ব্রাহ্মণকর্ত্তৃক ক্ষত্রিয়াতে শোনক্ষত্রিয় ও বৈদ্যক্ষত্রিয় এই দুই পুত্র, ক্ষত্রিয় কর্ত্তৃক ক্ষত্রিয়াতে এক পুত্র ও বৈশ্যাতে এক পুত্র (মাহিষ্য) এবং বৈশ্যকর্ত্তৃক স্বজাতিজ এক পুত্র—এই ছয় পুত্র দ্বিজধর্ম্ম অর্থাৎ জাত্যন্তর উপনয়নস্বরূপ একগাছা সূত্র ধারণ করিয়াছিল।

এস্থলে একটী বিষয় বলা আবশ্যক যে দীর্ঘকাল গত হইয়াছে। প্রাচীন শাস্ত্রে যাহা স্পষ্টাক্ষরে বর্ণিত হয় নাই তাহা এক্ষণে সঠিক্ নিশ্চয় হওয়া অসম্ভব। স্বজাতিজাত ও একান্তরজাত দ্বিজধর্ম্মপ্রাপ্ত ছয় পুত্রের নাম যখন মনু প্রভৃতি কোন শাস্ত্রেই স্পষ্ট বিবৃত হয় নাই তখন অনুমান দ্বারা তাহাদের নাম নিশ্চয় করিলেও যে তাহা সন্দেহ বিহীন হইবে তাহা কখনই প্রত্যাশা করা যাইতে পারে না। যাহা হউক ঐ বচন দ্বারা যে দ্ব্যেকান্তর বর্ণজাত অর্থাৎ ব্রাহ্মণকর্ত্তৃক বৈশ্যের স্ত্রীজাত অম্বষ্ঠের উল্লেখ হয় নাই তাহাতে কোন সন্দেহ হইতে পারে না। কারণ ঐ বচনে অনন্তর (একান্তর) শব্দ ব্যবহার হইয়াছে, দ্ব্যেকান্তর শব্দ ব্যবহার হয় নাই।

উল্লিখিত "স্বজাতিজানন্তরজাঃ" মনুবচনের "দ্বিজধর্ম্মিণঃ" শব্দে কুল্লূকভট্ট বলিয়াছেন "উপনেয়াঃ।" কিন্তু মেধাতিথি গোবিন্দরাজ অর্থ করিয়াছেন "উপনেয়া ন সংস্কারার্থং।" ইহার তাৎপর্য্য এই যে উল্লিখিত বচনোক্ত ছয় পুত্র প্রকৃতার্থে বেদোক্ত সাবিত্রীসংস্কার প্রাপ্ত হয় নাই। তাহারা রাজাদেশে একগাছা সূত্র ধারণ করিয়াছে মাত্র। যাহা হউক ঐ বচনের ছয় পুত্রের সহিত দ্ব্যেকান্তর বর্ণজাত সঙ্কর অম্বষ্ঠের কোন সংশ্রব নাই। অতএব জাতিমিত্র যে ঐ বচন অম্বষ্ঠ সম্বন্ধে নিয়োগ করিয়াছেন তাহা কেবল স্বার্থসিদ্ধির দুরাশামাত্র।

অম্বষ্ঠদীপিকা ও জাতিমিত্র এই বচন হারীতের বলাইয়া ব্যক্ত করিয়াছেন অম্বষ্ঠ ক্ষত্রিয় ও বৈশ্য অপেক্ষা শ্রেষ্ঠ গৌরবান্বিত। যথা—

ব্রহ্মা মূর্দ্ধাবসিক্তশ্চ বৈদ্যঃ ক্ষত্রবিশাবপি।
অমী পঞ্চ দ্বিজা এষাং যথাপূর্ব্বঞ্চ গৌরবম্ ॥

জাতিমিত্র নিজেই বলিয়াছেন, অম্বষ্ঠ ব্রাহ্মণের ঔরসে বৈশ্যার গর্ভে জন্মিয়াছে, কিন্তু পিতৃজাতির উৎকর্ষ হেতু অম্বষ্ঠ মাতৃজাতি অর্থাৎ বৈশ্য-জাতি অপেক্ষা উৎকৃষ্ট। (১) অতএব তাহার লিখনানুসারে তর্কানুরোধে এক দিন বলিলেও বলা যাইতে পারে যে অম্বষ্ঠ বৈশ্যাপেক্ষাই গৌরবান্বিত, কখনই ক্ষত্রিয়াপেক্ষা গৌরবান্বিত নহে। তবে যে তিনি অম্বষ্ঠকে ক্ষত্রিয়া-পেক্ষা গৌরবান্বিত বলিয়াছেন তাহা কেবল প্রমাদমাত্র। যাহা হউক অম্বষ্ঠ বৈদ্য নহে, চিকিৎসক। এই বচনে "বৈদ্য" শব্দ প্রয়োগ হইয়াছে, অম্বষ্ঠ শব্দ প্রয়োগ হয় নাই। সুতরাং ঐ বচন প্রকৃতার্থে প্রাচীন শাস্ত্রোক্ত বচন হইলেও তদ্দ্বারা ব্রাহ্মণ কর্তৃক একান্তরবর্ণ ক্ষত্রিয়াজাত "বৈদ্যকে" বুঝাইতেছে।

এক্ষণে বঙ্গবাসীরা হিন্দুদিগের প্রাচীন শাস্ত্রবিষয়ে অজ্ঞ হইয়া পড়িয়া-ছেন। সুতরাং যে জাতি প্রাচীন শাস্ত্রে হীনজাতি বলিয়া গণ্য ছিল তাহারা উন্নতি লাভ করিয়া উপনয়ন লোভে আপনাদের সুবিধা অনুসারে যাহাকে ইচ্ছা তাহাকেই আদিপুরুষ বলিয়া দাঁড়াইতেছেন। তদ্দর্শনে শাস্ত্রজ্ঞানশূন্য বর্ত্তমান হিন্দুসমাজও ভ্যাল্ ভ্যাল্ করিয়া চাহিয়া থাকেন। বর্ত্তমান অধ্যাপকগণও অল্পদর্শী, বিশেষ অন্নচিন্তায় বিব্রত। সুতরাং তাহারাও ঐ সকল জাতির বাসনা পূর্ণ করিতে প্রবৃত্ত হইয়াছেন। এই জন্যই জাতিমিত্র ও অম্বষ্ঠদীপিকা সাধারণের চক্ষে ধূলা দিয়া যেরূপ ইচ্ছা সেইরূপ অম্বষ্ঠকে পরিচিত করিয়াছেন অর্থাৎ কখন অম্বষ্ঠকে বৈশ্যের বিবাহিতা স্ত্রীর গর্ভজাত, কখন তাহাকে ব্রাহ্মণের বিবাহিত বৈশ্যার গর্ভজাত বৈধ পুত্র, কখন তাহাকে বৈশ্যাপেক্ষা শ্রেষ্ঠ, কখন বা ক্ষত্রিয়াপেক্ষা শ্রেষ্ঠ, বলিয়াছেন ; এবং কখন বলিয়াছেন, নারদসংহিতার বচন দ্বারা অম্বষ্ঠের বর্ণসঙ্করতা লোপ

---

(১) জাতিমিত্র প্রথম ভাগ ১৭—১৮ পৃঃ দেখ।

হইতেছে। আবার "জাত নাই তার কুলের আশা" নামক পুস্তিকায় অম্বষ্ঠ ঔরস বিবেচনায় ব্রাহ্মণ—এইরূপও বিবৃত হইয়াছে। যাহা হউক অম্বষ্ঠগণ উপবীত লোভে শাস্ত্রজ্ঞান বিসর্জ্জন দিয়াছেন। সুতরাং যখন যেমন ইচ্ছা সেই জাতি হইয়াই দণ্ডায়মান হইতেছেন। ধন্য উনবিংশ শতাব্দী। চণ্ডাল প্রভৃতি জাতিরা কি জন্য নীরব রহিয়াছে, এই সময়ে তাহারা কি নিমিত্ত ক্ষত্রিয় ও বৈশ্যজাতি অপেক্ষা গৌরবান্বিত ও ব্রাহ্মণ হইবার চেষ্টা করে না? তাহাদের বিলক্ষণ বলাইবার সুবিধাও আছে, তাহারা ব্রাহ্মণীর ক্ষেত্রজ, এবং ব্রাহ্মণের ন্যায় দশ দিবস অশৌচ পালন করিয়া থাকে। যাহা হউক জাতি-মিত্র, অম্বষ্ঠদীপিকা, এবং অম্বষ্ঠের উপনয়ন সম্বন্ধীয় পাতিদাতা পণ্ডিতেরা কি সিদ্ধান্ত করিয়াছেন "বৈদ্য" শব্দ প্রয়োগ করিলেই কেবল অম্বষ্ঠ বুঝাইবে অন্য কাহাকে বুঝাইবে না? শাস্ত্র দ্বারা প্রমাণ করা হইয়াছে অম্বষ্ঠ বৈদ্য নহে, তাহারা প্রথমে চাষা, পরে বাজীকর বেদীয়ার বৃত্তি সম্পন্ন, তৎপরে বনাজী বৃক্ষ বিক্রয়, পরিশেষে চিকিৎসক, এবং চিকিৎসক ও বৈদ্য এক পদার্থ নহে। সুতরাং নিরবচ্ছিন্ন বৈদ্য বলিলে অম্বষ্ঠকে বুঝাইতে পারে না। অম্বষ্ঠকে বৈদ্য বলিয়া সম্বোধন করিতে হইলে "বৈদ্য অম্বষ্ঠ" "অথবা অম্বষ্ঠ বৈদ্য" অর্থাৎ বৈদ্য উপাধিধারী অম্বষ্ঠজাতি এই রূপ বলিতে হইবে।

হিন্দুশাস্ত্রানুসারে তিন প্রকার বৈদ্য আছে; অসংকীর্ণ ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের মধ্যে কয়েকজন ব্যক্তি, সংকীর্ণ জাতির মধ্যে অশ্বিনীকুমার কর্তৃক ব্রাহ্মণী গর্ভজাত শাকদ্বিপী ব্রাহ্মণ বংশ, এবং ব্রাহ্মণ কর্তৃক ক্ষত্রিয়াতে অবৈধমতে যে সন্তান জন্মে তাহার বংশ। অশ্বিনীকুমারজাত বৈদ্য ব্রাহ্মণের মধ্যে পরিগণিত। সুতরাং উল্লিখিত বচনের "ব্রহ্মা" শব্দেই এই ব্রাহ্মণ প্রভৃতি সমস্ত ব্রাহ্মণ-কেই বুঝাইতেছে। মূর্দ্ধাবসিক্ত ব্রাহ্মণের একান্তর জাতীয়া স্ত্রী-জাত, কিন্তু চৌর্য্যক্রমে উৎপন্ন হয় নাই। ব্রাহ্মণ কর্তৃক চৌর্য্যক্রমে উৎপন্ন ক্ষত্রিয়ার গর্ভজাত এক পুত্র জাতিতে ক্ষত্রিয়, তিনি বৈদ্য বলিয়া সংজ্ঞিত। পিতৃজাতির উৎকর্ষ হেতু মূর্দ্ধাবসিক্ত ও ঐ বৈদ্য এক দিন ক্ষত্রিয়াপেক্ষা গৌরবান্বিত হইলেও হইতে পারে। সুতরাং উল্লিখিত বচনের বৈদ্য শব্দ দ্বারা ক্ষত্রিয় বৈদ্যকেই বুঝাইতে পারে, অম্বষ্ঠকে নহে।

উল্লিখিত বচন হারীতের বলা হইয়াছে। কিন্তু পাঁচ ছয় খানা পুথী একত্রিত করিয়া দৃষ্ট করা হইয়াছে ঐ বচনটী তাহাতে নাই। সাধারণ অবস্থা গ্রহণ করিলেও ঐ বচনের সত্যতার প্রতি সন্দেহ জন্মে। অবৈধ পুত্র কখনই বৈধ-পুত্রাপেক্ষা গৌরবান্বিত হইতে পারে না। মূর্দ্ধাবসিক্ত (শৌনক্ষত্রিয়) ও ক্ষত্রিয় বৈদ্য উপনয়ন গ্রহণ করিয়া থাকিলেও তাহা সাবিত্রী সংস্কারসূচক উপনয়ন নহে। তাহারা বর্ণসঙ্কর, অনন্তর বর্ণজাত—দ্বিজাতি দ্বারা উদ্ভূত—এই চিহ্ন ধারণার্থ প্রথমে তাহারা রাজাজ্ঞায় এক গাছা সূত্র ধারণ করে; তাহাই তাহাদের উপনয়ন-স্বরূপে গণ্য হয়। ক্ষত্রিয় ও বৈশ্য সাবিত্রী সংস্কার সম্পন্ন অসংকীর্ণ বর্ণ। সুতরাং সঙ্কীর্ণ মূর্দ্ধাবসিক্ত ও বৈদ্য (ক্ষত্রিয়) কখনই অসংকীর্ণ ক্ষত্রিয়াপেক্ষা গৌরবান্বিত হইতে পারে না। এই সকল কারণে প্রতীয়মান হইতেছে যে ঐ বচন কোন আধুনিক পণ্ডিতের কৌশল-কল্পিত, প্রাচীন স্মৃতিকর্ত্তাদের নহে।

অম্বষ্ঠ প্রণব (ওঁ) উচ্চারণ করণে অধিকারী এই বিষয় প্রমাণ করণার্থ জাতিমিত্র পশ্চাল্লিখিত কয়েকটী মন্ত্র উদ্ধৃত করিয়া বলিয়াছেন, "বৈদ্যক গ্রন্থ দ্বারা প্রমাণিত হইতেছে, স্বাহা প্রণবযুক্ত মন্ত্র সকল বৈদ্যদিগের পাঠ্য।" (১) যথা—

ওঁ নমো ভগবতে গরুড়ায় ত্র্যম্বকায় সদাস্ত বস্তুতঃ স্বাহা।"

ওঁ নমো মহাবিনায় কায়ামৃতং রক্ষ রক্ষ মম ফলসিদ্ধিং দেহি ইত্যাদি।

ওঁ নমো অঘোরেভ্যোঽথ ঘোরেভ্যো ঘোরাঘোরতরেভ্যশ্চ। ইত্যাদি।

ইতিপূর্ব্বে বলা হইয়াছে শাকদ্বীপী ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ই বৈদ্য; তাহাদের প্রণবে অধিকার আছে। সুতরাং ঐ সকল মন্ত্র তাহাদের নিমিত্ত ব্যবস্থিত হইয়াছে। অম্বষ্ঠ বৈদ্য নহে, চিকিৎসক। সুতরাং প্রণব উচ্চারণ পূর্ব্বক ঐ সকল মন্ত্র বলিতে অম্বষ্ঠের অধিকার নাই!

যাজ্ঞবল্ক্য বলেন, শুচি শূদ্রগণ প্রণবের পরিবর্ত্তে "নমঃ" শব্দ প্রয়োগ করিয়া যজ্ঞাদি ক্রিয়া নিষ্পন্ন করিবে। যথা—

"শূদ্রস্য দ্বিজশুশ্রূষা তয়াঽজীবন্ বণিগ্‌ভবেৎ"

(১) জাতিমিত্র প্রথম ভাগ ৮০—৮২ পৃঃ দেখ।

ভার্য্যারতিঃ শুচির্ভৃত্যঃ ভর্ত্তা শ্রাদ্ধক্রিয়াপরঃ।
নমস্কারেণ মন্ত্রেণ পঞ্চ যজ্ঞান্নহাপয়েৎ ॥

১১৯। ১২০ শ্লোক।

সকলে অবগত আছেন, শূদ্রগণ "নমঃ" বলিয়া সকল মন্ত্রই পাঠ করিয়া থাকেন। অতএব বৈদ্যগ্রন্থের উল্লিখিত মন্ত্রের অগ্রে "ওঁ" এবং "নমঃ" এই দুই বাক্যই লিখিত হইবার তাৎপর্য্য এই যে বৈদ্য উপাধি সম্পন্ন ব্রাহ্মণ ও ক্ষত্রিয়গণ "ওঁ" উচ্চারণ পূর্ব্বক এবং শূদ্রধর্ম্মাবলম্বীরা "নমঃ" উচ্চারণ পূর্ব্বক ঐ সকল মন্ত্র পাঠ করিবে।

শাস্ত্রদ্বারা প্রমাণ করা হইয়াছে অম্বষ্ঠ ব্রাহ্মণ কর্ত্তৃক বৈশ্যের বিবাহিতা বৈশ্যজাতীয় কন্যার গর্ভে পশুধর্ম্ম অনুসারে উৎপাদিত হইয়াছে। তাহারা আর্য্যবিগর্হিত হীন জাতি। প্রথমে তাহাদের কোন প্রকার ধর্ম্মে অধিকার ছিল না। কালক্রমে ব্রাহ্মণগণ তাহাদিগকে চিকিৎসক পদে নিযুক্ত করিয়া শূদ্রধর্ম্মে অধিকার দিয়াছেন; কিন্তু তথাপি তাহাদিগকে বেদ, স্মৃতি ও পুরণাদি গ্রন্থে অধিকার দেন নাই। অতএব যে সকল অম্বষ্ঠগণ বৈশ্যাচারে উপনয়ন গ্রহণ করিয়াছেন, যে সকল ব্রাহ্মণ তাহাতে আচার্য্য ক্রিয়া করিয়াছেন, এবং যাহারা ঐরূপ পাতি দিয়াছেন তাহারা শাস্ত্রবিরুদ্ধ কার্য্য করা হেতু পাপী হইয়াছেন। সুতরাং তাহাদের প্রায়শ্চিত্ত করিয়া পাপ বিমোচন করা কর্ত্তব্য। নচেৎ তাহাদিগকে হিন্দু শাস্ত্রানুসারে পতিত বলিলেও অত্যুক্তি হয় না। তবে এক্ষণে হিন্দু সমাজ নিয়মশূন্য, কর্ত্তাশূন্য ও ধর্ম্মভ্রষ্ট; সুতরাং প্রায়শ্চিত্ত না করিলেও কোন লৌকিক ক্ষতি হইবার সম্ভব নাই; কিন্তু প্রকৃত হিন্দুগণ অবশ্যই তাহাদিগকে ধর্ম্মচ্যুত বলিয়া গণ্য করিবেন ও করিতেছেন।

---

## প্রাচীন সামাজিক অবস্থা দ্বারা অম্বষ্ঠের হীনতা প্রতিপাদন।

এক্ষণে অধিকাংশ হীন জাতিই এরূপ উন্নতি লাভ করিয়াছেন যে তাহাদিগকে অনায়াসেই আর্য্যবংশজ বলা যাইতে পারে। সুতরাং বর্ত্তমান

অবস্থার দ্বারা কোন জাতির মূল নির্ণয় হইতে পারে না। যে কোন জাতি হউক প্রাচীন সামাজিক অবস্থা দ্বারাই তাহার উৎকর্ষ ও অপকর্ষ প্রমাণ হইবে। অতএব দেখা আবশ্যক, অম্বষ্ঠ প্রাচীনকালে কিরূপে সমাজবদ্ধ ছিল।

অমরকোষ ২২০০ বৎসরের গ্রন্থ। ঐ গ্রন্থকার অম্বষ্ঠকে চণ্ডালসহ শূদ্রবর্গে নিবিষ্ট করিয়াছেন। ইতি পূর্ব্বে প্রমাণ করা হইয়াছে, প্রায় ৭০০ শত বৎসর গত হইল বৈদ্য অম্বষ্ঠবংশজ বল্লালসেন নামক এক জন রাজা ছিলেন। কিম্বদন্তী আছে, তিনি পদ্মিনী নাম্নী ডোম বা চণ্ডালজাতীয় কন্যা বিবাহ করিয়াছিলেন। অজ্ঞানতঃ বিবাহ করা তত দোষাবহ নহে। কিন্তু জানিয়া শুনিয়া ইচ্ছাপূর্ব্বক যদি হীনজাতীয়া কন্যাকে বিবাহ করা যায় এবং তদ্ধেতু যদি সমাজে অচল না হইতে হয়, তাহা হইলে সহজেই প্রতীতি জন্মে যে ঐ বিবাহ সামাজিক-নিয়মসিদ্ধ। পদ্মিনী নাম্নী কন্যা যে চণ্ডাল বা ডোম বংশজা তাহা বল্লালসেন অবগত ছিলেন। ঐ বিবাহ দ্বারা তিনি সমাজচ্যুত হন নাই; তিনি যে সমাজভুক্ত ছিলেন সেই সমাজস্থ সকল অম্বষ্ঠেরা তাহার সহিত আহার ব্যবহার করিয়া আসিয়াছেন।

সমস্ত ধর্ম্মশাস্ত্রে বিবৃত হইয়াছে বর্ণসঙ্কর জাতিরা নীচ ও কুলশূন্য। সুতরাং প্রতীয়মান হয় যে বর্ণসঙ্কর জাতিরা যে পর্য্যন্ত রীতিমত পৃথক্ পৃথক্ সমাজবদ্ধ না হইয়াছিল সে পর্য্যন্ত তাহারা এক সমাজভুক্ত ছিল এবং তাহারা পরস্পর পরস্পরের কন্যা বিবাহ করিত। এই নিমিত্ত ২২০০ বৎসর গত হইল, অমরসিংহ অম্বষ্ঠ ও চণ্ডাল প্রভৃতি সমস্ত বর্ণসঙ্করকে এক সংকীর্ণ সম্প্রদায় বলিয়া শূদ্রবর্গে নিবিষ্ট করিয়াছেন। উশনার লিখনানুসারে অম্বষ্ঠ এক সময়ে আগ্নেয়বৃত্তি (ছায়াবাজীকরের বেদিয়ার বৃত্তি) সম্পন্ন ছিল এবং সমস্ত শাস্ত্রদ্বারা প্রমাণ হইয়াছে অম্বষ্ঠ বর্ণসঙ্কর। অতএব বৈদ্য অম্বষ্ঠবংশজ বল্লালসেন পদ্মিনী নাম্নী ডোম বা চণ্ডাল জাতীয়া কন্যা বিবাহ করিয়াছিলেন —এই বিষয় শাস্ত্রোক্ত অবস্থার সহিত একত্রিত করিয়া নিরপেক্ষভাবে প্রণিধান করিলে ঐ বল্লালসেনের সময়ে অথবা তৎপূর্ব্বে চণ্ডাল বা ডোম প্রভৃতি নীচ বর্ণসঙ্কর সম্প্রদায়ের সহিত বর্ণসঙ্কর অম্বষ্ঠ সম্প্রদায়ের যে বিবাহাদি প্রচলিত ছিল, পক্ষপাতশূন্য ব্যক্তি মাত্রই তাহা স্বীকার করিতে বাধ্য হইবেন।

বল্লালসেনের পুত্র লক্ষ্মণসেন উল্লিখিত বিবাহে আপত্তি করিলে তিনি পিতা কর্ত্তৃক দেশান্তরে দূরীকৃত হইয়াছিলেন এবং তদ্বশতঃ অম্বষ্ঠগণ বল্লালসেনী ও লক্ষ্মণসেনী সম্প্রদায়ে বিভক্ত হইয়াছে। এতদ্দ্বারা বলা যাইতে পারে যে চণ্ডাল প্রভৃতি জাতির সহিত বিবাহাদি প্রচলিত থাকিলে লক্ষ্মণসেন কখনই ঐ বিবাহে আপত্তি উত্থাপন করিয়া দেশান্তর হইতেন না। তদ্দ্বারা বরং বলা যাইতে পারে যে চণ্ডালাদি জাতির সহিত তাহাদের বিবাহাদি প্রচলিত ছিল না। তবে পদ্মিনী নাম্নী কন্যা অত্যন্ত রূপবতী ছিলেন এই নিমিত্ত বল্লালসেন তাহাকে বিবাহ করেন। কিন্তু এইরূপ প্রতিপাদ্য স্থাপন করণাগ্রে এই বিষয় স্মরণ করা উচিত যে উৎকৃষ্ট জাতীয় কোন ব্যক্তি কামবিহ্বল হইয়া কোন অস্পর্শীয় জাতীয়া কন্যাতে উপগত হইতে ইচ্ছা করিলে সমাজভয়ে অতি সঙ্গোপনে উপগত হইয়া থাকে, কখনই বিবাহ করে না। গোপনে উপগত হইলেও যদি তাহা প্রকাশ হয় তাহা হইলে তিনি যে সমাজচ্যুত হন তাহা সকলেই অবগত আছেন। বিশেষ যে সময়ে বিশুদ্ধ হিন্দুধর্ম্ম প্রচলিত ছিল সে সময়ে উৎকৃষ্ট জাতির অস্পর্শীয় জাতি কন্যাকে বিবাহ করা দূরে থাকুক তাহাতে উপগত হইবারও প্রবৃত্তি জন্মিত না। বল্লালসেন যে সময়ে পদ্মিনীকে বিবাহ করিয়াছিলেন সে সময়ে বিশুদ্ধ হিন্দুধর্ম্মই প্রচলিত ছিল। সুতরাং ঐ প্রতিপাদ্য কখনই স্থাপন হইতে পারে না। তবে এই মাত্র বলা যাইতে পারে যে কায়স্থ (ক্ষত্রিয়) ও ব্রাহ্মণগণ কনোজ ও গৌড়দেশ হইতে আগমন পূর্ব্বক বঙ্গরাষ্ট্রে বাস করিলে তাহাদের আচার ও ব্যবহার দর্শন করিয়া অম্বষ্ঠবংশধরেরা ক্রমে ক্রমে তদীয় পূর্ব্বতন ব্যবহার সংশোধন করিয়া আসিতেছিলেন। সুতরাং লক্ষ্মণসেনের মনে উদয় হইয়া থাকিবে যে অম্বষ্ঠদিগের হীনজাতির সহিত যে বিবাহ প্রচলিত ছিল তাহা রহিত করা কর্ত্তব্য। কিন্তু যখন তিনি দৃষ্ট করিলেন যে স্বয়ং তাঁহার পিতাই হীনজাতীয়া পদ্মিনীকে বিবাহ করিতে উদ্যত হইয়াছেন তখন তিনি তাহাতে আপত্তি উত্থাপন করিলে পিতা কর্ত্তৃক দেশান্তরিত হন; এবং তাহার অনুসঙ্গী অম্বষ্ঠগণ স্বতন্ত্র সমাজ স্থাপন পূর্ব্বক তাহারা লক্ষ্মণসেনের সম্প্রদায়

বলিয়া আখ্যাত হইয়াছিলেন। অতএব হীনজাতির সহিত অম্বষ্ঠের বিবাহ প্রচলিত ছিল না,লক্ষ্মণসেনের ঐ কার্য্য দ্বারা তাহা কখনই প্রতীয়মান হইতে পারে না।

বল্লালসেন পদ্মিনীকে বিবাহ করিলে যে সকল অম্বষ্ঠগণ তাহার সহিত আদান প্রদান ও আহার ব্যবহার করিয়াছিল অর্থাৎ তাহার সম্প্রদায়ভুক্ত অম্বষ্ঠগণ যে পদ্মিনীর জাতিত্ব প্রাপ্ত হইয়াছিল তাহা অবশ্যই বলিতে হইবে। সুতরাং তাহাদের বংশধরেরা বৈশ্যধর্ম্ম প্রাপ্ত হওয়া দূরে থাকুক, আচরণীয় শূদ্রধর্ম্মও প্রাপ্ত হইতে পারে না।

বিশুদ্ধ হিন্দুসম্প্রদায় অবগত আছেন যে উৎকৃষ্ট জাতির ব্যবহার্য্য যে আসনে নীচ জাতি উপবিষ্ট হয় তাহা ধৌত না করিয়া পুনর্ব্বার ব্যবহার করা যায় না। এই নিমিত্ত নীচ জাতিকে বসিবার জন্য কায়স্থ ও ব্রাহ্মণগণ প্রায় আপনাদের ব্যবহার্য্য আসন দিতেন না। স্থানবিশেষে দৃষ্ট হয় যে বৈদ্য অম্বষ্ঠ রোগীর নিকট চিকিৎসার্থ সমাগত হইলে তিনি বসিবার জন্য পিঁড়া বা চৌকি প্রভৃতি কোন আসন প্রাপ্ত হন না। তাঁহাকে কখন বা ভূমিতে কখন বা রোগীর শয্যায় উপবিষ্ট হইয়া চিকিৎসা করিতে হয়। এই বিষয়ের কারণ জিজ্ঞাসা করিলে তাঁহারা বলেন যে চিকিৎসককে বসিবার আসন প্রদান করিলে রোগ দীর্ঘস্থায়ী হয়। কিন্তু রোগের শান্তির নিমিত্ত চিকিৎসককে আনা যায়। উপবিষ্ট না হইলে মন স্থির হয় না, মন স্থির না হইলেও নাড়ি ধরিয়া রোগ নিরাকরণ হওয়া সুকঠিন। শাস্ত্রে বিবৃত হইয়াছে ভূম্যাসনে উপবিষ্ট হওয়া পাপাবহ। এক্ষণেও প্রত্যক্ষ করা যায় যে বসিবার জন্য ডাক্তারকে চেয়ার ( কেদ্‌রা ) দেওয়া যায়, তাহাতে উপবিষ্ট হইয়া তাঁহারা চিকিৎসা করেন, এবং তাহাতে রোগ শীঘ্রই আরোগ্য হইয়া থাকে। অতএব বৈদ্য অম্বষ্ঠগণ চিকিৎসার্থ উপস্থিত হইয়া বসিবার আসন প্রাপ্ত না হওন সম্বন্ধে যে কারণ বলিয়া থাকেন তাহা জ্ঞানবান্ লোকে কখনই বিশ্বাস করিতে পারেন না। ইতিপূর্ব্বে শাস্ত্র দ্বারা প্রমাণ করা হইয়াছে অম্বষ্ঠ বর্ণসঙ্কর নিকৃষ্ট জাতি, ব্রাহ্মণ কর্ত্তৃক চিকিৎসা কার্য্যে নিযুক্ত হইয়াছে। রোগীর জন্য সকলকেই সর্ব্বদা ব্যতিব্যস্ত

হইতে হয়, সুতরাং তৎকালে চিকিৎসকের বসিবার আসন স্মরণ করিয়া ধৌত করা ঘটে না। বিশেষ সকলের বাটীতে চাকর থাকে না, থাকিলেও সকল চাকরে নিকৃষ্ট জাতির উপবিষ্ট হওয়া আসন প্রক্ষালন করিতে সম্মত হয় না। কখন কখন এমন সময়ও উপস্থিত হয় যে চিকিৎসক যে আসনে উপবিষ্ট হন তাহা ধৌত করিবার সাবকাশও প্রাপ্ত হওয়া যায় না। অতএব এই সকল অবস্থা বৈদ্য-অম্বষ্ঠের জাতিত্বসহ একত্রিত করিয়া প্রণিধান করিলে স্পষ্ট প্রতীয়মান হয় যে তাঁহারা নিকৃষ্ট জাতি বলিয়াই চিকিৎসার্থ উপস্থিত হইলে কেহ তাঁহাদিগকে বসিবার জন্য আসন প্রদান করিত না। কালক্রমে উহাই প্রথাস্বরূপ ব্যবহার হইয়া আসিতেছে।

পতিত বঙ্গদেশ ব্যতিত অন্য দেশে বৈদ্য-অম্বষ্ঠ জাতির অস্তিত্ব অতি বিরল। সুতরাং এই অবস্থা দ্বারাও তাহার নীচত্ব প্রতিপাদন হইতেছে। মনুকর্ত্তৃক এই বিধিসংবদ্ধ হইয়াছে যে, রাজ্যমধ্যে বর্ণসঙ্কর থাকিলে রাজ্য শীঘ্রই বিনষ্ট হয়, অতএব তাহাদিগকে দূরীকৃত করা কর্ত্তব্য। বৃহদ্ধর্ম্মপুরাণে বিবৃত হইয়াছে, বেণ রাজার যদৃচ্ছাচার বশতঃ মানবগণ কর্ত্তৃক পশু-ধর্ম্মাবলম্বন পূর্ব্বক বর্ণসঙ্কর উৎপত্তি করিলে তস্য পুত্র পৃথু রাজা তাহাদিগকে একবারে বিনষ্ট করিতে উদ্যত হন। কেবল ভৃগু মুনির উপদেশ অনুসারে তাহারা রক্ষা হইয়াছিল। (১) অতএব এই সকল অবস্থা একত্রিত করিয়া প্রণিধান করিলে স্পষ্ট প্রতীয়মান হয় যে বর্ণসঙ্করগণ কালক্রমে আর্য্যদেশ হইতে দূরীকৃত হইয়া পর্ব্বতে, জঙ্গলে, গিরিগুহায় ও পতিত স্থানে অর্থাৎ যে সকল দেশ প্রাচীনকালে আর্য্য বাসযোগ্য ছিল না, সেই সকল দেশে বসবাস করিয়াছিল। সুতরাং বর্ণসঙ্কর অম্বষ্ঠ পতিত বঙ্গদেশের অধি-বাসী হইলে এই দেশ ব্যতীত অন্যান্য দেশে ইহাদের অস্তিত্ব অতি বিরল হইয়াছে।

জনসংখ্যা দ্বারাও অম্বষ্ঠের নীচত্ব প্রতিপাদন হইতেছে। অম্বষ্ঠ-বান্ধব জাতিমিত্র স্বীকার করিয়াছেন " জনসংখ্যা ধরিলে এ দেশে বৈদ্য ( অম্বষ্ঠ ) জাতি অতি নিকৃষ্ট। যে হেতু সমুদায়ে বৈদ্যের ( অম্বষ্ঠের ) সংখ্যা ৬৮০০০

(১) নিত্যধর্ম্মানুরঞ্জিকা ১২৭০ সালের আশ্বিন মাসের সংখ্যা দেখ।

অষ্টষষ্টি সহস্রের অধিক হইবে না।" (১) এস্থলে একটী বিষয়ের প্রতি নিরপেক্ষভাবে প্রণিধান করিলে অম্বষ্ঠের মূল তত্ত্ব প্রকাশ হইতে পারে। অম্বষ্ঠের উৎপত্তি সত্যযুগে। কলিযুগের ৫০০০ সহস্র বৎসর গত হইয়াছে। সুতরাং প্রাচীন জাতি মাত্রেরই জনসংখ্যা বৃদ্ধি হইবার সম্ভাবনা। পরশুরাম একবিংশতি বার নিঃক্ষত্রিয় প্রায় করিলেও তাঁহার বর্ত্তমানেই অযোধ্যাপতি মহারাজ দশরথ এক অক্ষৌহিণী ২১৮৭০০ সৈন্যের অধিপতি হইয়াছিলেন। এতদ্ব্যতীত রাজকর্ম্মচারী ও অপ্রাপ্তবয়স্ক অসংখ্য ক্ষত্রিয় তাঁহার শাসনাধীনে ছিলেন। এই রাজার সময়ে ভারতবর্ষে জনক প্রভৃতি বহুতর ক্ষত্রিয় রাজা ছিলেন। তাঁহাদেরও অসংখ্য সৈন্য ও রাজকর্ম্মচারী ক্ষত্রিয় ছিল। দ্বাপর-যুগের শেষাবস্থায়ও কুরুপাণ্ডবের সময়ে কেবল কুরুক্ষেত্রে যুদ্ধবিদ্যাবিশারদ অষ্টাদশ অক্ষৌহিণী (প্রায় চল্লিশ লক্ষ) ক্ষত্রিয় সমবেত হইয়াছিল। এতদ্ব্যতীত রাজকর্ম্মচারী ও অপ্রাপ্তবয়স্ক অসংখ্য ক্ষত্রিয় ছিল। যদিও কালক্রমে মহানন্দী নামক শূদ্র রাজা কর্ত্তৃক ক্ষত্রিয় রাজগণ প্রায় নিঃশেষিত হইয়াছিলেন, তথাপি বর্ত্তমান সময়ে মহারাষ্ট্র ও রাজপুতনা প্রভৃতি ভিন্ন ভিন্ন দেশের কেবল যুদ্ধব্যবসায়ী ক্ষত্রিয়ের সংখ্যা ২০ লক্ষের অধিক হইবে। এইরূপে বঙ্গবাসী ব্রাহ্মণ ১১৬২০০০ এবং ক্ষত্রিয় ( কায়স্থ ) ১১০৪০০০ জনেরও অধিক হইবে। অতএব সত্য, ত্রেতা, দ্বাপর ও বর্ত্তমান কলিযুগের ৫০০০ সহস্র বৎসর অতীত হইলেও বঙ্গদেশস্থ বৈদ্য অম্বষ্ঠ জাতির জনসংখ্যা ৬৮০০০ সহস্রের অধিক না হইবার কারণ কি? এই অবস্থার প্রতি মনোনিবেশ করিলে এই প্রতিপাদ্য উত্থাপিত হয় যে বঙ্গদেশস্থ বৈদ্য জাতিটি অতি অল্পকাল হইল স্থাপিত হইয়াছে, পূর্ব্বে এই সংজ্ঞায় আদৌ কোন জাতি ছিল না। সুতরাং প্রতীতি হয় যে, তাঁহারা অন্যান্য সংজ্ঞায় পরিচিত ছিলেন।

অন্ধের চক্ষুদান নামক পুস্তিকায় বিবৃত হইয়াছে, "আমাদের বিবেচনায় বেদে ( বাদিয়া ) শব্দটী বৈদ্য শব্দের অপভ্রংশ * *। যখন উভয়েরই একরূপ ব্যবসায় ও একানুরূপ জাতিবোধক শব্দ, তখন যে বাদিয়া ও বঙ্গদেশস্থ বৈদ্য ইহারা পরস্পরের স্বজাতি হইবে, তাহা অযুক্তিসিদ্ধ নহে।" উশনার বচনের

(১) জাতিমিত্র প্রথমভাগ ৪০ পৃঃ দেখ।

দ্বারাও ঐ সিদ্ধান্তের পুষ্টিসাধন হইতেছে। তিনি বলেন, অম্বষ্ঠ এক সময়ে আগ্নেয়বৃত্তি অর্থাৎ ছায়াবাজিকর বেদিয়ার বৃত্তি সম্পন্ন ছিল। বৈদ্য অম্বষ্ঠদিগের কুলপঞ্জিকায় বিবৃত হইয়াছে, অম্বষ্ঠবংশধরের সেন ও গুপ্ত প্রভৃতি ত্রয়োদশ বংশই বৈদ্য বলিয়া কথিত; এতদ্ব্যতীত অন্য বংশের বৈদ্যত্বের বিষয় শুনা যায় না (পৃঃ ২৬০ দেখ)। বল্লালসেন চণ্ডাল বা ডোমজাতীয়া কন্যা বিবাহ করেন। অতএব এই সকল প্রাচীন বিবরণ একত্রিত করিয়া নিরপেক্ষভাবে বিবেচনা করিলে প্রতীয়মান হয় যে বঙ্গদেশস্থ বর্ত্তমান বৈদ্য জাতিটি আধুনিক জাতি, ইহারা পূর্ব্বে বেদে প্রভৃতি সংজ্ঞায় পরিচিত থাকিবে; তন্মধ্যে কেবল ত্রয়োদশ বংশ বৈদ্য উপাধি প্রাপ্ত হইলে তাহারাই কালক্রমে বৈদ্যজাতি বলিয়া সংজ্ঞিত হইয়াছে। অল্প সময়ের মধ্যে ত্রয়োদশ বংশের জনসংখ্যা অধিক বৃদ্ধি হওয়া সম্ভব নহে। সুতরাং তাহাদের জনসংখ্যা এতাধিক অল্প।

বঙ্গদেশের পূর্ব্বাঞ্চলে কায়স্থ, ব্রাহ্মণ ও বৈদ্যের (অম্বষ্ঠের) পরিচারক দাস (ডেঙ্গরা কায়েত) এক বংশজ (১)। কিন্তু স্থানবিশেষে ঐ অম্বষ্ঠের পরিচারকগণ কায়স্থের পরিচাক অপেক্ষা নীচ বলিয়া পরিগণিত। সুতরাং কায়স্থের পরিচারকদিগের সহিত আদানপ্রদান করিতে প্রবৃত্ত হইলে তাহাদিগকে অধিক পণ দিয়া আদানপ্রদান করিতে হয়।

উল্লিখিত প্রাচীন ও বর্ত্তমান সামাজিক অবস্থা দ্বারাও স্পষ্ট প্রতীয়মান হইতেছে যে প্রাচীনকালে বর্ণসঙ্কর অম্বষ্ঠ নিকৃষ্ট জাতি বলিয়া গণ্য ছিল।

---

# চতুর্থ খণ্ড।

---

## প্রকৃত বৈদ্য নির্ণয়।

ব্রহ্মবৈবর্ত্তপুরাণে বিবৃত হইয়াছে, প্রজাপতি ব্রহ্মা ঋক্, যজুঃ, সাম ও অথর্ব্ববেদ হইতে আয়ুর্ব্বেদ নামক পঞ্চম বেদ সৃষ্টি করিয়া ভাস্করকে প্রদান করেন। ভাস্কর আয়ুর্ব্বেদ হইতে স্বতন্ত্র সংহিতা প্রণয়ন পূর্ব্বক তাহা ও

---

(১) প্রথমভাগ কায়স্থপুরাণ ১২৭ পৃঃ দেখ।

আয়ুর্ব্বেদ আপন শিষ্যসকলকে অধ্যয়ন করান। ঐ শিষ্যগণ চিকিৎসাবিষয়ক নানাবিধ তন্ত্র প্রণয়ন করিয়া " বিদূষা " অর্থাৎ বৈদ্য উপাধি প্রাপ্ত হন। ঐ শিষ্যগণের নাম ধন্বন্তরি, দিবদাস, কাশীরাজ, অশ্বিনীসুতদ্বয়, নকুল, সহদেব, অর্কি, চ্যবন, জনক, বুধ, জাবাল, জাজলি, পৈল, করথ ও অগস্ত্য (১)। তাঁহারা বেদাঙ্গ ও বেদসমুহে পারদর্শী, তাঁহাদের নাম স্মরণ করিলে ব্যাধি নাশ হয়, এই নিমিত্ত তাঁহারা ব্যাধিনাশক বলিয়া সংজ্ঞিত হইয়াছেন।

ঐ ষোড়শ মহাত্মার মধ্যে ধন্বন্তরি চিকিৎসাতত্ত্ববিজ্ঞান নামক তন্ত্র, দিবোদাস চিকিৎসাদর্পণ, কাশীরাজ চিকিৎসাকৌমুদী, অশ্বিনীকুমারদ্বয় চিকিৎসাসার-তন্ত্র, নকুল বৈদ্যকসর্ব্বস্ব-তন্ত্র, সহদেব ব্যাধিসিন্ধুবিমর্দ্দন-তন্ত্র, অর্কি (চিত্রগুপ্ত) জ্ঞানার্ণব নামক মহাতন্ত্র, মহর্ষি চ্যবন জীবদান তন্ত্র, জনক বৈদ্যসন্দেহভঞ্জন তন্ত্র, বুধ সর্ব্বসারতন্ত্র, পৈল নিদান, করথ সর্ব্বধরতন্ত্র এবং অগস্ত্য দ্বৈধনির্ণয়-তন্ত্র প্রণয়ন করেন। এই ষোড়শ তন্ত্র চিকিৎসাশাস্ত্র ও ব্যাধিপ্রণাশের বীজ-স্বরূপ অর্থাৎ ইহা হইতেই চিকিৎসাবিষয়ক অন্যান্য গ্রন্থ প্রণয়ন হইয়াছে। যথা—

ঋক্ যজুঃ সামাথর্ব্বাখ্যান্ দৃষ্টা বেদান্ প্রজাপতিঃ।
বিচিন্ত্য তেষামর্থঞ্চৈবায়ুর্ব্বেদং চকার সঃ॥
বৃত্বাতু পঞ্চম বেদং ভাস্করায় দদৌ বিভুঃ।
স্বতন্ত্র সংহিতাং তস্মাদ্ভাস্করশ্চ চকার সঃ॥
ভাস্করশ্চ স্বশিষ্যেভ্য আয়ুর্ব্বেদং স্বসংহিতাং।
প্রদদৌ পাঠয়ামাস তে চক্রুঃ সংহিতাস্ততঃ॥
তেষাং নামানি বিদুষাং তন্ত্রাণি তৎকৃতানি চ।
ব্যাধিপ্রণাশবীজানি সাধ্বিনত্তো নিশাময়॥
ধন্বন্তরির্দ্দিবোদাসঃ কাশীরাজোঽশ্বিনীসুতৌ।
নকুলঃ সহদেবোঽর্কিশ্চ্যবনো জনকো বুধঃ॥

---

(১) ধন্বন্তরি, দিবোদাস, কাশীরাজ, নকুল, সহদেব, অর্কি (চিত্রগুপ্ত), চ্যবন ও জনক এই অষ্টজন জাতিতে ক্ষত্রিয়, এবং অপর অষ্টজন ব্রাহ্মণ। ইহাদের কেহই বর্ণসঙ্কর অম্বষ্ঠের বংশজাত নহে।

জাবালো জাজলিঃ পৈলঃ করথোঽগস্ত এব চ।
এতে বেদাঙ্গবেদজ্ঞাঃ ষোড়শ ব্যাধিনাশকাঃ॥
চিকিৎসাতত্ত্ব বিজ্ঞানং নাম তন্ত্রং মনোহরং।
ধন্বন্তরিশ্চ ভগবান্ চকার প্রথমে সতি॥
চিকিৎসাদর্পণং নাম দিবোদাসশ্চকার সঃ।
চিকিৎসাকৌমুদীং দিব্যাং কাশীরাজশ্চকার সঃ॥
চিকিৎসাসারতন্ত্রঞ্চ ভ্রমঘ্নং চাশ্বিনীসুতৌ।
তন্ত্রং বৈদ্যকসর্ব্বস্বং নকুলশ্চ চকার সঃ॥
চকার সহদেবশ্চ ব্যাধিসিন্ধুবিমর্দ্দনং।
জ্ঞানার্ণবং মহাতন্ত্রং যমরাজশ্চকার হ॥
চ্যবনো জীবদানঞ্চ চকার ভগবানৃষিঃ।
চকার জনকো যোগী বৈদ্যসন্দেহভঞ্জনং॥
সর্ব্বসারং চন্দ্রসুতো জাবালতন্ত্রসারকং।
বেদাঙ্গসারং তন্ত্রঞ্চ চকার জাজলির্ম্মুনিঃ॥
পৈল নিদানং করথস্তন্ত্রং সর্ব্বধরং পরং।
দ্বৈধনির্ণয় তন্ত্রঞ্চ চকার কুম্ভসম্ভবঃ॥
চিকিৎসাশাস্ত্র বীজানি তন্ত্রাণ্যেতানি ষোড়শ।
ব্যাধিপ্রণাশবীজানি বলাধান করাণি চ॥

অতএব ঐ ষোড়শ মহাত্মাই আর্য্যদিগের আদিম বৈদ্য।

কালক্রমে অশ্বিনীকুমারের ঔরসে ব্রাহ্মণীর গর্ভে যিনি জন্মগ্রহণ করিয়াছেন, তিনিও বৈদ্য উপাধি প্রাপ্ত হন। (১) ইনি জাতিতে শাকদ্বীপী ব্রাহ্মণ, শ্রীকৃষ্ণের পুত্র শাম্বের কুষ্ঠরোগ হওয়ায় গরুড় তাঁহাকে শাকদ্বীপ হইতে জম্বুদ্বীপে অর্থাৎ ভারতবর্ষে আনয়ন করেন। যথা—

শাকদ্বীপীতিবিখ্যাতো আনীতো দ্বিজপুঙ্গবঃ।
শাকদ্বীপীতিবিখ্যাতো জম্বুদ্বীপে বভুবহ॥

এই ব্রাহ্মণগণ বৈদ্য উপাধি প্রাপ্ত হইলেও কালক্রমে ভিষকের (চিকিৎ-

---

(১) প্রথমভাগ কায়স্থপুরাণ ৯২—৯৯ পৃঃ দেখ।

সকের ) বৃত্তি গ্রহণ করিয়া জীবিকা নির্ব্বাহ করিয়া আসিতেছেন। চিকিৎসা-বৃত্তি আর্য্যবৃত্তি নহে। সুতরাং এই ব্রাহ্মণগণ পতিতস্বরূপ গণ্য হইয়া শ্রাদ্ধাদি ক্রিয়ায় নিমন্ত্রণ প্রাপ্ত হওনে অনধিকারী হইয়াছে। যথা—

কন্যা দূষয়েত্তা "বৈদ্যো" গুরুপিত্রোস্তথোজনকঃ।
তথান্যে চ বিকর্ম্মস্থা বর্জ্যাঃ পিত্র্যেষু বৈ দ্বিজাঃ॥

মার্কণ্ডেয়পুরাণ।

কালক্রমে ব্রাহ্মণ কর্ত্তৃক ক্ষত্রিয়ের ভার্য্যার গর্ভে চৌর্য্যক্রমে ভিষক নামা এক পুত্র জন্মে। ঐ পুত্র ক্ষত্রিয়াচারে নিরত এবং বৈদ্য বলিয়া পরিচিত হইয়াছে। অতএব উল্লিখিত মহাত্মারাই প্রকৃত বৈদ্য। তাঁহারা জাতিতে কেহ বা ব্রাহ্মণ, কেহ বা ক্ষত্রিয়। এতদ্ব্যতীত প্রাচীনকালে অন্য কোন জাতিই বৈদ্য বলিয়া পরিচিত ছিল না।

---

# পঞ্চম খণ্ড।

## নবশায়ক নির্ণয়।

পরাশর বলেন, গোপ, মালি, তিলি, তাঁতি (ক্ষীরতাঁতি), মোদক (ময়রা), বারুজী (বারুই), কুলাল ( কুম্ভকার ), কর্ম্মকার ( কামার ) ও নাপিত এই নয় বর্ণসঙ্কর জাতি নবশায়ক অর্থাৎ জল আচরণীয় নয়টী শাখা জাতি। যথা—

গোপ মালি তথা তৈলী তন্ত্রী মোদক বারজী।
কুলালঃ কর্ম্মকারশ্চ নাপিতো নবশায়কাঃ॥

পরাশর বলেন, ক্ষত্রিয়ের ঔরসে শূদ্রার গর্ভে গোপের উৎপত্তি। মনু বলেন, ব্রাহ্মণের ঔরসে অম্বষ্ঠার গর্ভে গোপের জন্ম। পরশুরামপদ্ধতিতে বিবৃত হইয়াছে, মণিবন্ধ্যার গর্ভে তন্তুবায়ের ঔরসে গোপ জন্মিয়াছে। এই তিন গ্রন্থেই বিবৃত হইয়াছে, গোপ বর্ণসঙ্কর। সুতরাং প্রতিপন্ন হইতেছে, যে হিন্দুসমাজে তিন প্রকার গোপ আছে।

ব্যাসসংহিতায় বিবৃত হইয়াছে, বর্দ্ধকি (সূত্রধার), নাপিত, গোপ, আশাপ, কুম্ভকার, বণিক, কিরাত, করণ, মালাকার, কুটুম্বিন্ (কৃষকবিশেষ), বরাট,

মেদ, চণ্ডাল, দাস, শ্বপচ ও কোল ইহারা অন্ত্যজ অর্থাৎ শেষজাত বর্ণসঙ্কর। ব্যাসসংহিতা প্রভৃতি গ্রন্থে এই সকল বর্ণসঙ্কর "অন্ত্যজা" বলিয়া বর্ণিত হইবার কারণ এই যে বেণরাজার রাজত্ব সময়ে মানবগণ পশুধর্ম্মাবলম্বন পূর্ব্বক প্রথমে অম্বষ্ঠ প্রভৃতি যে সকল বর্ণসঙ্কর উৎপাদন করিয়াছিল ও যাহাদের বিষয় মানবে বিবৃত হইয়াছে গোপাদি উল্লিখিত ষোড়শ বর্ণসঙ্কর ঐ সকল বর্ণসঙ্কর উৎপত্তি হইবার পরে উৎপত্তি হইয়াছিল। সুতরাং প্রথম জাত বর্ণসঙ্কর হইতে বিভেদ করণার্থ তাহাদিগকে "অন্ত্যজ" অর্থাৎ শেষজাত এই আখ্যা দেওয়া হইয়াছে।

"অন্ত্যজাঃ" আখ্যা হেতু অনেকে বলিতে পারে ন গোপাদি জাতি চণ্ডাল সদৃশ অনাচরণীয় জাতি। উল্লিখিত "অন্ত্যজা" শোড়ষ বর্ণসঙ্করের মধ্যে গোপ, নাপিত, কুম্ভকার ও বণিক, এই কয়েক জাতি সৎশূদ্র বলিয়া কথিত—এইরূপ ব্রহ্মবৈবর্ত্তপুরাণে বিবৃত হইয়াছে। পরাশর, যাজ্ঞবল্ক্য ও মিতাক্ষরাকার বলিয়াছেন দাস ও গোপ প্রভৃতি বর্ণসঙ্কর জাতির অন্ন ভোজ-নীয়। সুতরাং অন্ত্যজা শব্দের অর্থ অস্পৃশ্য ও অনাচরণীয় গণ্য করিলে সমস্ত গ্রন্থের এক বাক্যতা থাকিতেছে না, এক গ্রন্থ অন্য গ্রন্থের বিরোধী হই-তেছে। বিশেষ যে জাতি অস্পর্শীয় সেই জাতির অন্নভোজ্য—এইরূপ ব্যবস্থা বিশুদ্ধ হিন্দু পণ্ডিতগণ কর্ত্তৃক প্রদত্ত হইত না এবং ব্রাহ্মণ প্রভৃতি কোন জাতিই তাহাদিগকে আচরণীয় জাতি বলিয়া গ্রহণ পূর্ব্বক অস্পর্শীয় হইতে স্বীকার করিতেন না। অতএব এস্থলে "অন্ত্যজা" শব্দের অর্থ অস্পর্শীয় গণ্য করা শাস্ত্র না জানার ফল মাত্র।

পরাশর বলেন, শূদ্রকন্যার গর্ভে যে গোপ জন্মগ্রহণ করিয়াছে, তাহারা ব্রাহ্মণ কর্ত্তৃক সংস্কৃত অর্থাৎ দীক্ষা, অন্নপ্রাশন, চূড়াকরণ, নামকরণ ও বিবাহাদি সংস্কার প্রাপ্ত হইয়াছে। সুতরাং তাহাদের অন্ন ব্রাহ্মণগণ ভোজন করিবে। অতএব পরাশরের লিখনানুসারে প্রমাণ হয় ক্ষত্রিয়ের ঔরসে শূদ্রকন্যার গর্ভে যে গোপের উৎপত্তি, সেই গোপই হিন্দুসমাজের আচরণীয়। যথা—

দাস নাপিত গোপাল কুলমিত্রার্দ্ধশারিণঃ।
এতে শূদ্রেষু ভোজ্যান্না যশ্চাত্মানং নিবেদয়েৎ॥

শূদ্রকন্যা সমুৎপন্নো ব্রাহ্মণেন তু সংস্কৃতঃ।
সংস্কৃতস্তু ভবেদ্দাসোঽসংস্কারৈস্তু নাপিতঃ॥

এস্থলে অন্ন শব্দে পাক করা অন্ন নহে, স্বামিত্ববিশিষ্ট তণ্ডুল, লুচি প্রভৃতি ঘৃতপক্কান্ন ও অন্যান্য অন্ন বুঝাইতেছে।

যাজ্ঞবল্ক্য বলেন, ব্রাহ্মণ গোপান্ন গ্রহণ করিতে পারিবে। ইনি এই গোপকে শূদ্র বলিয়াছেন ; যথা—

শূদ্রেষু দাস গোপাল কুল মিত্রার্দ্ধসীরিণঃ।
ভোজ্যান্না নাপিতশ্চৈব যশ্চাত্মানাং নিবেদয়েৎ॥

এই বচনের টীকায় মিতাক্ষরাকার বলেন,—

দাসা গর্ভদাসাদয়ঃ, গোপালো গবনপালকঃ
গবাং পালনেন যো জীবতি, * * * এতে
দাসাদয়ঃ শূদ্রাণাং মধ্যে ভোজ্যান্নাঃ চকারাৎ * *।

বর্ণসঙ্কর জাতি শূদ্র কিন্তু যে বর্ণসঙ্কর গোপালন দ্বারা জীবিকা নির্ব্বাহ করে, মিতাক্ষরার মতে সেই গোপই আচরণীয়। সুতরাং গোপ শব্দ জাতিবাচক নহে, উপাধিবাচক শব্দ। যে বর্ণসঙ্করগণ গোপালনাদি জীবিকা দ্বারা সংসারযাত্রা নির্ব্বাহ করে, তাহারা গোপ বলিয়া আখ্যাত। এই নিমিত্ত অমরসিংহ ব্যক্ত করিয়াছেন, এক গোপ, গোপাল, গোসংখ্য (গোসংখ্যাকারী), গোধুক, আভীর, বল্লব (গোচিকিৎসক) ও গবীশ্বর (গো ও মহিষাদির পাদবন্ধনকারী সেবক) আখ্যায় পরিচিত ; যথা—

গোপ গোপাল গোসংখ্য গোধুগাভীরবল্লবাঃ।
গোমহিষ্যাদিকং পাদবন্ধনং দ্বৌ গবীশ্বরে॥

গো শব্দে গোরু, প শব্দের অর্থ পালন। অতএব গোপ শব্দে যে "গোরু পালন করে" তাহাকে বুঝায়।

উল্লিখিত শাস্ত্র ও প্রাচীন গ্রন্থোক্ত বচন দ্বারা প্রমাণ হয় যে পূর্ব্বোক্ত তিন প্রকার গোপের মধ্যে ক্ষত্রিয়ের ঔরসে শূদ্রকন্যার গর্ভে যে বর্ণসঙ্কর জাতির উৎপত্তি হইয়াছে, ঐ জাতি গোপালন বৃত্তি অবলম্বন পূর্ব্বক গোপ সংজ্ঞা প্রাপ্ত হয়। কালক্রমে ঐ উপাধি জাতিগত হইয়া তাহারা

গোপজাতি বলিয়া সংজ্ঞিত হইয়াছে। ক্রমে গোসেবা, গোসংখ্যা, গোচিকিৎসা প্রভৃতি অন্যান্য বৃত্তি গ্রহণ করিয়া তাহারা গোসজ্ঝ্য, গোধুক, আভীর, বল্লব ও গবীশ্বর উপাধিতে পরিচিত হয়। ব্রাহ্মণ কর্তৃক তাহারা দীক্ষা প্রভৃতি সংস্কার প্রাপ্ত হইয়া আর্য্যের আচরণীয় হইয়াছে এবং আর্য্য কায়স্থ ও ব্রাহ্মণগণের গুরু ও পুরোহিত ইহাদের গুরুত্বে ও পৌরহিত্যে নিযুক্ত আছেন। তাহারা বিপ্রভক্ত, বিপ্রমানদ ও ব্রাহ্মণের প্রসাদ ভোজন ও গুরুর গামছা প্রভৃতি বহন করিয়া গুরুভক্তির বিশেষ পরিচয় প্রদান করিয়া থাকে। বঙ্গরাষ্ট্রের পূর্ব্বাঞ্চলের হিন্দুসমাজে এই গোপ ব্যতীত অন্য গোপ নাই। এতদ্ব্যতীত অন্য দুই প্রকার গোপ আচরণীয় নহে।

বঙ্গরাষ্ট্রের রাঢ়বিভাগে উল্লিখিত আচরণীয় গোপ নাই, সদ্গোপ নামে একটী জাতি আছে। এস্থানের সমাজে তাহারাই আচরণীয় গোপস্বরূপে গণ্য হইতেছে। কিন্তু তাহারা যে প্রকৃতার্থে আচরণীয় গোপ নহে, স্বতন্ত্র জাতি, তাহা এই গ্রন্থের স্থানান্তরে বর্ণিত হইয়াছে।

পরাশর ও যাজ্ঞবল্ক্য নির্দ্দেশ করিয়াছেন, উল্লিখিত গোপান্ন ভোজনীয়। এতদ্ব্যতীত অন্য কোন শাস্ত্রেই এইরূপ বর্ণিত হয় নাই। পরাশর ও যাজ্ঞবল্ক্য বৌদ্ধ ছিলেন। ব্রাহ্মণগণ বৌদ্ধধর্ম্ম বিনষ্ট করণার্থ আপনাদের দলপুষ্টি করিতে প্রবৃত্ত হইয়া অনেক হীন জাতিকেও হিন্দুধর্ম্মে দীক্ষিত করিয়া অন্যান্য সংস্কার প্রদান করিয়াছিলেন। অতএব প্রতীতি হয় যে বৌদ্ধধর্ম্ম বিনষ্ট হইবার অব্যবহিত পূর্ব্বে এই গোপজাতি ব্রাহ্মণকর্তৃক প্রাপ্তসংস্কার হইয়া আচরণীয় হইয়াছে।

আদিম শূদ্রের বিবাহ সংস্কার ব্যতীত অন্য সংস্কার নাই, তাহাদের বৃত্তি ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যের সেবা শুশ্রূষা করা। কিন্তু ক্ষত্রিয়ের ঔরসে শূদ্রকন্যার গর্ভজাত গোপ বর্ণসঙ্কর হইলেও কালক্রমে তাহারা কিয়ৎপরিমাণে বৈশ্যবৃত্তি (গোপালনাদি বৃত্তি) গ্রহণ পূর্ব্বক জীবিকা নির্ব্বাহ করিতেছিল। সুতরাং অমরসিংহ এই গোপকে বৈশ্যবর্গে নিবিষ্ট করিয়াছেন। কিন্তু তিনি প্রকৃতার্থে গোপকে জাতিতে বৈশ্য বলেন নাই। কারণ তিনি বলিয়াছেন উরব্যা, উরুজ (ব্রহ্মার উরুজাত) অর্য্যকেই বৈশ্য বলে, যথা—

ঊরব্যা উরুজা অর্য্যা বৈশ্যা ভূমিস্পৃশোবিশঃ।
আজীবো জীবিকা বার্ত্তা বৃত্তির্বর্ত্তনজীবনে॥

এস্থলে গোপের উল্লেখ নাই। সুতরাং অমরকোষের লিখনের মর্ম্মানুসারে প্রতীয়মান হয় যে অমরসিংহ গোপকে প্রকৃতার্থে জাতিতে বৈশ্য বলেন নাই। তবে তাহারা তৎকালে বৈশ্যবৃত্তিসমূহের মধ্যে একটী বৃত্তি অর্থাৎ গোপালনবৃত্তি অবলম্বন করায় তিনি তাহাদিগকে বৈশ্যবর্গে নিবিষ্ট করিয়াছেন মাত্র।

শ্রীমদ্ভাগবতে শ্রীকৃষ্ণের এই উক্তি বিবৃত হইয়াছে যে, কৃষি, বাণিজ্য, গোপালন, কুসীদ এই চারিটি কার্য্য বৈশ্যের কার্য্য; তন্মধ্যে কেবল গোপালন বৃত্তিই আমাদের (গোপগণের) নিশ্চিত বৃত্তি; যথা—

কৃষিবাণিজ্যগোরক্ষাঃ কুসীদং তুর্য্যমুচ্যতে।
বার্ত্তা চতুর্ব্বিধা তত্র বয়ং গোবৃত্তয়োঽবিশম্॥

পদ্মপুরাণে বিবৃত হইয়াছে, পশুপালন ও কৃষিকার্য্যাবলম্বী, শুচি ও বেদাধ্যায়ীরাই বৈশ্য সংজ্ঞা প্রাপ্ত হইয়াছে। যথা—

বিশত্যাশু পশুভ্যশ্চ কৃষ্যাদানরুচিঃ শুচিঃ।
বেদাধ্যয়নসম্পন্নঃ স বৈশ্য ইতি সংজ্ঞিতঃ॥

এতদ্দ্বারা প্রতীয়মান হইতেছে যে বর্ণভেদের সূত্রপাত হইলে কৃষি, বাণিজ্য, গোরক্ষা ও কুসীদ গ্রহণ এবং তৎসহ শুচি ও বেদাধ্যায় সম্পন্ন মানবগণ এক সম্প্রদায়ে বিভক্ত হইয়া বৈশ্যসংজ্ঞা প্রাপ্ত হয়। কিন্তু কালক্রমে ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যের সেবা দ্বারা শূদ্রগণের জীবিকা নির্ব্বাহ হইতে পারে নাই। রজোগুণ ও তমোগুণে বৈশ্যের, এবং কেবল তমোগুণে শূদ্রের উৎপত্তি। এই নিমিত্ত বৈশ্যবর্গে শূদ্রগুণও নিবিষ্ট হইয়াছে। সুতরাং হিন্দু সমাজপতিগণ এই আইন সংবদ্ধ করিয়াছিলেন যে দ্বিজাতির সেবা শুশ্রূষা দ্বারা শূদ্রগণের জীবিকা নির্ব্বাহ না হইলে তাহারা দ্বিজাতি সেবা দ্বারা পাপবিমোচন, পুত্রকলত্রাদি প্রতিপালন, কৃষিকার্য্য, পশুপালন, ভারবহন, ব্যবসায়, বাণিজ্য, চিত্রকর্ম্ম, নৃত্য, গীত, এবং বাঁশী, বীণা, ঢাক, ঢোল, মৃদঙ্গাদি বাদন দ্বারা জীবিকা নির্ব্বাহ করিবে, যথা—

মিতাক্ষরাধৃত দেবল বচন——

"শূদ্রধর্ম্মো দ্বিজাতি-শুশ্রূষা পাপবর্জ্জনং কলত্রাদিপোষণং কর্ষণ-পশুপালন ভারোদ্বহনাপণ-ব্যবহার চিত্রকর্ম্ম নৃত্যগীত বেণু বীণা মুরজ মৃদঙ্গবাদনাদীনি।"

এতদ্দ্বারা প্রতিপন্ন হইতেছে পশুপালন, কৃষিকার্য্য ও বাণিজ্য প্রভৃতি বৃত্তি প্রথমে কেবলমাত্র বৈশ্যের নিশ্চিত বৃত্তি বলিয়া নির্দ্দিষ্ট থাকিলে কালক্রমে জীবিকা নির্ব্বাহার্থ আদিম শূদ্র ও বর্ণসঙ্করের অনেকে ঐ সকল বৃত্তি অবলম্বন করিয়া ভিন্ন ভিন্ন উপাধি প্রাপ্ত হইয়াছিল। দীর্ঘকাল গত হইলে ঐ উপাধি জাতিগত হইয়া স্বতন্ত্র স্বতন্ত্র জাতি স্থাপন হইয়াছে। এইরূপে ক্ষত্রিয়ের ঔরসে শূদ্রকন্যার গর্ভজাত, ব্রাহ্মণের ঔরসে অম্বষ্ঠার গর্ভজাত, এবং তন্তুবায়ের (তাঁতির) ঔরসে মণিবন্ধার (মণিবণিকের কন্যার) গর্ভজাত বর্ণসঙ্কর জাতিরা বৈশ্যবৃত্তির মধ্যে কেবল গোপালনবৃত্তি অবলম্বন করিয়া প্রথমে গোপ উপাধি প্রাপ্ত হয়। কালগতে ঐ উপাধি জাতিগত হইয়া হিন্দুসমাজে ভিন্ন ভিন্ন গোপজাতি স্থাপন হইয়াছে। অতএব গোপজাতি প্রকৃতার্থে জাতিতে বৈশ্য নহে, তাহারা শূদ্রধর্ম্মাবলম্বী বর্ণসঙ্কর জাতি, বৈশ্যবৃত্তির মধ্যে কেবল গোরক্ষাবৃত্তি সম্পন্ন মাত্র।

সৎশূদ্র শব্দে শূদ্র হইতে শ্রেষ্ঠ স্বতন্ত্র সম্প্রদায় বুঝায়। ব্রহ্মবৈবর্ত্তপুরাণে বিবৃত হইয়াছে গোপ সৎশূদ্র বলিয়া কথিত। সুতরাং গোপ শূদ্র নহে, শূদ্রের পূজ্য, স্বতন্ত্র সম্প্রদায় এইরূপ গণ্য হইতে পারে। কিন্তু ঐ পুরাণে গোপসম্বন্ধীয় বচনে "সচ্ছূদ্রাঃ পরিকীর্ত্তিতাঃ" এই পাঠ ব্যবহার হইয়াছে। তাহার অর্থ প্রকৃষ্ট পূর্ব্বক কীর্ত্তিত অর্থাৎ আখ্যাত, ঘোষিত বা কথিত। পরাশর, যাজ্ঞবল্ক্য, মিতাক্ষরা প্রভৃতি সমস্ত শাস্ত্রে গোপ শূদ্র বলিয়া নির্ণীত হইয়াছে। শাস্ত্রের অর্থ একবাক্যত্বে হইতে পারিলে বাক্য ভেদ করা অনুচিত। সুতরাং প্রতীয়মান হইতেছে যে গোপ প্রকৃতার্থে সৎশূদ্র নহে, তাহারা শূদ্র; তবে সংস্কার প্রাপ্ত হইয়া ও অন্যান্য কারণবশতঃ এক সময়ে অর্থাৎ পৌরাণিক সময়ে তাহারা সৎশূদ্র বলিয়া আখ্যাত হইয়াছিল। সুতরাং পুরাণকার "পরিকীর্ত্তিতাঃ" শব্দ ব্যবহার করিয়াছেন। শ্রীকৃষ্ণ এই গোপবংশে অবতীর্ণ হইয়াছিলেন। এই নিমিত্ত তাহারা ঘোষ

অর্থাৎ " প্রশংসিত " এই উপাধি প্রাপ্ত হইয়াছিল। কালক্রমে ঐ উপাধি লোপ হইয়া তাহারা নবশায়ক জল-আচরণীয় শূদ্রধর্ম্মাবলম্বী অন্ত্যজ (শেষ-জাত) বর্ণসঙ্কর জাতি বলিয়া গণ্য হইয়াছে।

গোপশব্দ জাতিবাচক নহে, উপাধিবাচক। এই নিমিত্ত তন্তুবায়ের ঔরসে মণিবন্ধার ( মণিবণিক ) এবং ব্রাহ্মণের ঔরসে অম্বষ্ঠার গর্ভজাত বর্ণসঙ্কর জাতিগণ গোপবৃত্তি অবলম্বন করিয়া গোপ ও আভীর বলিয়া সংজ্ঞিত হইয়াছে। কিন্তু তাহারা ব্রাহ্মণ কর্তৃক সংস্কার প্রাপ্ত হয় নাই। সুতরাং তাহারা অনাচরণীয়। এই নিমিত্ত অনেক গ্রন্থে আভীর ও গোপজাতি মহাশূদ্র বলিয়া বিবৃত হইয়াছে। কায়স্থ সদ্গোপসংহিতার প্রতিবাদকারক ধ্রুবানন্দ তর্কবাগীশ বলেন মণিবন্ধ্যার গর্ভজাত গোপকে ঘড়িয়াল গোপ কহে, উড়িষ্যা প্রদেশে তাহাদের সংখ্যা অধিক। সুতরাং প্রতীয়মান হয় যে গৌর গোপই অম্বষ্ঠার গর্ভজাত গোপ।

ক্ষত্রিয়ের ঔরসে শূদ্রার গর্ভে নাপিত জন্মিয়াছে, যথা—

নাপীতঃ শূদ্রায়াং ক্ষত্রিয়াজ্জাতঃ।

ইতি বিবাদার্ণবসেতুঃ।

নাপিত যে ব্রাহ্মণ কর্তৃক আচরণীয় হইয়াছিল তাহার প্রমাণ ইতিপূর্ব্বে দেওয়া হইয়াছে।

এক্ষণে দৃষ্ট হয়, যে ব্রাহ্মণ সাবিত্রীসংস্কার গ্রহণ করেন, তাহার ক্ষৌরকার্য্য ব্রাহ্মণই করিয়া থাকেন। এতদ্দ্বারা প্রতীতি হয় যে ক্ষৌরকার্য্য করণার্থ আর্য্যগণের প্রথমে স্বতন্ত্র পরিচারক ( দাস ) ছিল না। কালক্রমে তাহারা সুখাভিলাষী হইয়া ঐ কার্য্য স্বয়ং করিতে কষ্টবোধ করেন। এই নিমিত্ত তাহারা ক্ষত্রিয় ও শূদ্রীজাত বর্ণসঙ্করকে ঐ কার্য্যে নিযুক্ত করিলে তদবধি ঐ জাতি নাপিত আখ্যায় আর্য্যের ( কায়স্থ ও ব্রাহ্মণের ) সেবায় নিযুক্ত, সংস্কৃত ও আচরণীয় হইয়াছে। সাবিত্রীসংস্কার গ্রহণ সময়ে শূদ্রের মুখদর্শন করা নিষিদ্ধ। সুতরাং ঐ সময়ে ব্রাহ্মণ ক্ষৌরকার্য্য অগত্যা স্বয়ং করিয়া থাকেন। পূর্ব্বাঞ্চলে ইহারা " শীল " উপাধিসম্পন্ন, ইহারা পরিচয় প্রদানের সময় নামের পরে " শীল " শব্দ প্রয়োগ করিয়া পরিচয় ও নাম স্বাক্ষর

করেন। তবে ইংরাজি বিদ্যাপ্রভাবে অনেকে সম্ভ্রান্ত পদলাভ করিয়া নাপিতের চিহ্ন "শীল" শব্দ প্রয়োগ পূর্ব্বক স্বীয় পরিচয় ও নাম স্বাক্ষর করিতে লজ্জাবোধ করিয়া থাকেন। সুতরাং তাহারা প্রাচীন পদ্ধতি "শীল" উপাধি পরিত্যাগ করিয়া তাহার পরিবর্ত্তে কেবল "দাস" শব্দ ব্যবহার করিয়াছেন।

নাপিত বংশধরের মধ্যে যাহারা চণ্ডাল প্রভৃতি নীচ জাতির ক্ষৌরকার্য্য করিয়া থাকে তাহারা বর্ণের নাপিত বলিয়া আখ্যাত। তাহারা কায়স্থ ও ব্রাহ্মণের সেবক নহে, নীচ জাতির সেবক। সুতরাং তাহারা আর্য্যের অনাচরণীয়। পূর্ব্বাঞ্চলবাসী কায়স্থ ও ব্রাহ্মণগণ তাহাদিগের দ্বারা আদৌ ক্ষৌরকার্য্য করান না, এবং কোন আচরণীয় জাতি তাহাদের জলস্পর্শ করে না।

কিম্বদন্তী আছে, আর্য্যের আচরণীয় নাপিতবংশজ মধুনাপিত রামচন্দ্রের ক্ষৌরকার্য্য করিয়া এই বরলাভ করিয়াছিল যে তাহার বংশধরদিগের পাক করা মোদক (মোয়া) আর্য্যগণ ভোজন করিলে অপবিত্র হইবে না! তদবধি ঐ নাপিত বংশধরেরা ক্ষৌরকার্য্যের বৃত্তি পরিত্যাগ করিয়া মোদক বৃত্তি অবলম্বন পূর্ব্বক স্বতন্ত্র সমাজবদ্ধ হয়। সুতরাং তাহারা মোদক উপাধিতে স্বতন্ত্র মোদক জাতি বলিয়া স্বতন্ত্র জাতিত্বে স্থাপিত হইয়াছে।

পৌরাণিক সময়ে আদিম শূদ্রের বিবাহসংস্কার ব্যতীত অন্য কোন সংস্কার ছিল না। কিন্তু তৎকালে গোপ নাপিত ও মোদক ব্রাহ্মণ কর্ত্তৃক কারণবশতঃ দীক্ষা প্রভৃতি সংস্কার প্রাপ্ত হইয়াছিল। সুতরাং জনসমাজে তাহারা সৎশূদ্র অর্থাৎ আদিম শূদ্রাপেক্ষা শ্রেষ্ঠ এইরূপ প্রশংসা প্রাপ্ত হইয়াছিল। এই নিমিত্ত ব্রহ্মবৈবর্ত্তপুরাণে বিবৃত হইয়াছে যে নাপিতাদি জাতি সৎশূদ্র বলিয়া "কথিত।" কলিতে ক্ষত্রিয় ও বৈশ্য নাই, তাহারা শূদ্রত্ব প্রাপ্ত সচ্ছূদ্র কালক্রমে এই দৈববাণী প্রচার হইলে গোপ, নাপিত ও মোদক প্রভৃতি জাতির সৎশূদ্র আখ্যা লুপ্ত হইয়া তাহারা জল আচরণীয় জাতি অর্থাৎ নবশাখা বলিয়া গণ্য হইয়া আসিতেছে।

ব্রহ্মবৈবর্ত্তপুরাণে বিবৃত হইয়াছে দেবশিল্পী বিশ্বকর্ম্মা স্বর্গবেশ্যা ঘৃতাচীর

অভিশম্পাতে মর্ত্ত্যপুরে ব্রাহ্মণবংশে এবং বিশ্বকর্ম্মার অভিশম্পাতে ঘৃতাচী প্রয়াগদেশে গোপকুলে জন্মগ্রহণ করিলে তাহাদের অবৈধ সংযোগে মালকার (মালী), কর্ম্মকার (কামার), কংশকার, কুবিন্দ (ক্ষীরতাঁতি), (১) কুম্ভকার (কুমার), সূত্রধার (ছুতার), স্বর্ণকার (সেকরা) এবং চিত্রকর (পোট) জন্মিয়াছে। সুতরাং প্রতীয়মান হইতেছে যে ঐ নয় জাতি ব্রাহ্মণের ও গোপকন্যার অবৈধ সংযোগে উৎপন্ন হইয়াছে ; যথা—

ঘৃতাচী কামতঃ কামং বেশঞ্চক্রে মনোহরং।
তাং দদর্শ বিশ্বকর্ম্মা গচ্ছন্তীং পুষ্করে পথি ॥
তাং যযাচে স শৃঙ্গারং কামেন হৃতচেতনঃ।

ঘৃতাচ্যুবাচ।

অদ্য যাস্যামি কামস্য মন্দিরং তস্য কামিনী।
বেশং কৃত্বা গমিষ্যামি ত্বৎকৃতেঽহং দিনান্তরে ॥
ঘৃতাচীবচনং শ্রুত্বা বিশ্বকর্ম্মা রুরোষ তাং।
শশাপ শূদ্রযোনিঞ্চ ব্রজেতি জগতীতলে ॥
ঘৃতাচী তদ্বচঃ শ্রুত্বা তং শশাপ সুদারুণং।
লব্ধজন্মা ভব ত্বঞ্চ স্বর্গভ্রষ্টো ভবেতি চ ॥
ঘৃতাচীত্যেবমুক্ত্বা চ জগাম কামমন্দিরং।
কামেন সুরতং কৃত্বা কথয়ামাস তাং কথাং ॥
সা ভারতে চ কামোক্ত্যা গোপস্য মদনস্য চ।
পত্নী প্রয়াগে নগরে লেভে জন্ম শৌনক ॥
বিশ্বকর্ম্মা তু তচ্ছাপং সমাকর্ণ্য রুষান্বিতঃ।
জগাম ব্রহ্মণঃ স্থানং শোকেন হৃতচেতনঃ ॥
নত্বা স্তুত্বা চ ব্রহ্মাণং কথয়ামাস তাং কথাং।
লেভে জন্ম ব্রাহ্মণাং পৃথিব্যামাজ্ঞয়া বিধেঃ ॥
স এব ব্রাহ্মণো ভূত্বা ভুবি কারুর্ব্বভূব হ।
নৃপাণাঞ্চ গৃহস্থানাং নানাশিল্পং চকার হ ॥

(১) এই তাঁতি রাঢ়খণ্ডে আশ্বিনে তাঁতি বলিয়া পরিচিত।

একদা তু প্রয়াগে চ শিল্পং কৃত্বা নৃপস্য চ।
স্নাতুং জগাম গঙ্গাঞ্চ দদর্শ তত্র কামিনীং॥
ঘৃতাচীং নবরূপাঞ্চ যুবতীং তাং তপস্বিনীং॥
দৃষ্ট্বা সকামঃ সহসা বভূব হৃতচেতনঃ।
উবাচ মধুরং শান্তঃ শান্তাং তাঞ্চ তপস্বিনীং॥

ব্রাহ্মণ উবাচ।

অহোধুনা ত্বমত্রৈব ঘৃতাচি সুমনোহরে।
মা মাং স্মরসি রম্ভোরু বিশ্বকর্ম্মাহহমেবচ॥
শাপমোক্ষং করিষ্যামি ভজ মাং তব সুন্দরী।

গোপিকা উবাচ।

সর্ব্বং স্মরামি দেবোঽহমহো জাতিস্মরা পুরা।
ঘৃতাচী সুরবেশ্যাঽহমধুনা গোপকন্যকা॥"
ঘৃতাচী বচনং শ্রুত্বা বিশ্বকর্ম্মা নিরাকৃতিঃ।
জগাম তাং গৃহীত্বা চ মলয়ং চন্দনালয়ং॥
চকার সুখসম্ভোগং তয়া সহ সুনির্জ্জনে।
বভূব গর্ভঃ কামিন্যাঃ পরিপূর্ণঃ সুদুর্ব্বহঃ॥
সা সুসাব চ তত্রৈব পুত্রান্নব মনোহরান্।
মালাকারকর্ম্মকংসশঙ্খকারকুবিন্দকান্।
কুম্ভকারসূত্রধারস্বর্ণচিত্রকরাং স্তথা॥

উল্লিখিত নয়জন শিল্পী এক গর্ভসম্ভূত সহোদর ভ্রাতা ও এক জাতি ছিল। কালক্রমে তাহারা ভিন্ন ভিন্ন শিল্পকার্য্য অবলম্বন পূর্ব্বক ভিন্ন ভিন্ন উপাধি প্রাপ্ত হয়। ঐ উপাধি জাতিত্বে নিবিষ্ট ও এক্ষণে নয়টী পৃথক জাতি স্থাপন হইয়া তাহাদের পরস্পর আহার, ব্যবহার ও আদান, প্রদান প্রভৃতি সমস্ত কার্য্য রহিত হইয়াছে।

উল্লিখিত নয় জাতির মধ্যে স্বর্ণকার (সেকরা), সূত্রধার (ছুতার), ও চিত্রকর (পোটুয়া), ব্রহ্মশাপে পতিত হইয়া অনাচরণীয় হইয়াছে, যথা—

স্বর্ণকারঃ স্বর্ণ চৌর্য্যাৎ ব্রাহ্মণানাং দ্বিজোত্তম।

বভুব পতিতঃ সদ্যোব্রহ্মশাপেন কর্ম্মণা ॥
সূত্রধারো দ্বিজানাস্তু শাপেন পতিতো ভুবি।
শীঘ্রঞ্চ যজ্ঞকাষ্ঠানি ন দদৌ তেন হেতুনা ॥
ব্যতিক্রমেণ চিত্রাণাং সদ্যশ্চিত্রকরস্তথা।

সেকরা, ছুতার, ও পোটুয়া ব্যতীত বক্রী ছয় শিল্পীর মধ্যে অর্থাৎ মালী, কামার, ক্ষীরতাঁতি, কুমার এই চারি জাতিকে পরাশর নবশায়ক অর্থাৎ জল আচরণীয় নয়টী শাখা জাতির অন্তর্গত করিয়াছেন। কংসকার ও শঙ্খকার নবশায়কের অন্তর্গত জাতি নহে। সুতরাং প্রতীয়মান হইতেছে যে তাহারা পরাশরের সময়ে জল আচরণীয় জাতি বলিয়া গণ্য ছিল না।

রাঢ়দেশে সেকরা ও ছুতার আচরণীয় জাতি। আচরণীয় জাতির সহিত তাহাদের হুকা চলা ও পংক্তি ভোজন থাকা দৃষ্ট হয়। কিন্তু পূর্ব্বাঞ্চলে কোন আচরণীয় জাতি সেকরা ও ছুতারের জলস্পার্শ করে না।

বেণরাজার শাসন সময়ে মানবগণ পশুধর্ম্মাবলম্বন পূর্ব্বক অম্বষ্ঠ প্রভৃতি যে সকল বর্ণসঙ্কর উৎপন্ন করিয়াছিল উল্লিখিত নয়জন শিল্পী তাহাদের পরে স্বতন্ত্রভাবে জন্মিয়াছে। সুতরাং কোন কোন গ্রন্থে তাহারা "অন্ত্যজ" অর্থাৎ শেষজাত বর্ণসঙ্কর বলিয়া বর্ণিত হইয়াছে।

---

## বণিক নির্ণয়।

পরাশর পদ্ধতি অনুসারে রজপুতের ঔরসে অম্বষ্ঠার গর্ভে গন্ধবণিকের উৎপত্তি, যথা—

অম্বষ্ঠাৎ রাজপুত্র্যাং জাতো গান্ধিকঃ।

ইতিপূর্ব্বে বলা হইয়াছে অম্বষ্ঠ ও রজপুত ( রাজপুত্র ) এই দুই জাতিই বর্ণসঙ্কর। অতএব গন্ধবণিক দুইটী বর্ণসঙ্কর জাতির সঙ্করযোগে উৎপন্ন হইয়াছে।

গন্ধবণিকের ঔরসে রাজপুত্র ( রজপুত ) জাতীয়া কন্যার গর্ভে শঙ্খবণিকের উৎপত্তি, যথা—

গান্ধিক্যাং রাজপুত্রাচ্চ সংজাতঃ শাঙ্খিকো বণিক।

শঙ্খবণিকের ঔরসে গন্ধবণিকের জাতীয় কন্যার গর্ভে তাম্র ও কাংস্য-বণিক হইয়াছে, যথা—

শাঙ্খিক্যাং গান্ধিকাজ্জাতস্তাম্রকাংস্যোপজীবিকঃ।

ব্রহ্মবৈবর্ত্তপুরাণে বিবৃত হইয়াছে ব্রাহ্মণের ঔরসে গোপকন্যার গর্ভে কাংস্যকার হইয়াছে। কিন্তু কাংস্যকার শব্দে যিনি কাঁসা প্রস্তুত করেন তাঁহাকে বুঝায়। কাংস্যোপজীবী অর্থাৎ কাংস্যবণিক শব্দের অর্থ যে কাংস্য বিক্রয় দ্বারা জীবিকা নির্ব্বাহ করে। অতএব কাংস্যকার ও কাংস্যবণিক এক জাতি নহে, ইহারা পৃথক জাতি।

কাংস্যবণিক ও তাম্রবণিক এক পিতামাতা হইতে জন্মিয়াছে। সুতরাং তাহারা একজাতি, ভিন্ন ভিন্ন ব্যবসায় দ্বারা স্বতন্ত্র উপাধি প্রাপ্ত হইয়াছিল। ঐ উপাধি কালক্রমে জাতিত্বে নিবিষ্ট হইয়া কাংস্যবণিক ও তাম্রবণিক এই দুইটি স্বতন্ত্র জাতি স্থাপন হইয়াছে।

শঙ্খবণিক ও কাংস্যবণিকের সংযোগে মণিকার অর্থাৎ মণিবণিকের উৎপত্তি হইয়াছে। ইহাকেই ভারতের উত্তর পশ্চিমাঞ্চলে জহরি ( ওস্‌য়াল ) বলে ; যথা—

শাঙ্খিকাৎ কাংস্যকন্যায়াং মণিকারঃ প্রজায়তে।

কাংস্যকার ও মণিবণিকের সঙ্করযোগে সুবর্ণবণিক হইয়াছে। যথা—

কাংস্যকারাচ্চ মাণিক্যাং সুবর্ণজীবিকোঽভবৎ।

এই বচনে কাংস্যকার শব্দ ব্যবহার হইয়াছে, কাংস্যবণিক শব্দ ব্যবহার হয় নাই। সুতরাং প্রমাণ হইতেছে যে ব্রাহ্মণ ও গোপকন্যাজাত কাংস্যকার এবং মণিবণিকের সঙ্করযোগে সুবর্ণবণিক হইয়াছে।

বেণরাজার সময়ে যে সকল বর্ণসঙ্কর উৎপন্ন হয়, বণিকজাতিসমূহ তাহাদের পরে উৎপন্ন হইয়াছে। সুতরাং কোন কোন গ্রন্থে তাহারা "অন্ত্যজ" অর্থাৎ শেষজাত বর্ণসঙ্কর বলিয়া বর্ণিত হইয়াছে।

যাজ্ঞবল্ক্য ও অন্যান্য ব্যবস্থাপকগণ বিধান করিয়াছিলেন যে দ্বিজাতির শুশ্রূষা দ্বারা শূদ্রের জীবিকা নির্ব্বাহ না হইলে তাহারা বৈশ্যবৃত্তি অর্থাৎ ব্যবসায় আদি বৃত্তি অবলম্বন করিয়া জীবিকা নির্ব্বাহ করিবে। এই বিধি

অনুসারে উল্লিখিত ছয়টী বর্ণসঙ্কর জাতি দ্রব্য বিক্রয়ের ব্যবসায় অবলম্বন করিয়া বণিক উপাধি প্রাপ্ত হয়। ক্রমে আদিম শূদ্রাপেক্ষা সৎক্রিয়ান্বিত হইয়া তাহারা সৎশূদ্র বলিয়া আখ্যাত হইয়াছিল। সুতরাং ব্রহ্মবৈবর্ত্ত-পুরাণে বিবৃত হইয়াছে ইহারা সৎশূদ্র বলিয়া "কথিত"। ইহার তাৎপর্য্য এই ইহারা প্রকৃতার্থে সৎশূদ্র নহে, শূদ্রধর্ম্মাবলম্বী বর্ণসঙ্কর জাতি সৎ-আচারসম্পন্ন স্বতন্ত্র সম্প্রদায় মাত্র।

কালক্রমে এই বণিকগণের মধ্যে এক বণিক পতিত স্বর্ণকার (সেকরা) সহিত স্বর্ণ চুরি অপরাধে লিপ্ত হইয়া ব্রহ্মশাপে পতিত অর্থাৎ অস্পর্শীয় জাতি বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে ; যথা—

কশ্চিদ্বণিগ্বিশেষশ্চ সংসর্গাৎ স্বর্ণকারিণঃ।
স্বর্ণচৌর্য্যাদিদোষেণ পতিতো ব্রহ্মশাপতঃ॥

ইহার তাৎপর্য্য এই যে স্বর্ণকার কোন ব্রাহ্মণের অলঙ্কার প্রস্তুত করণার্থ স্বর্ণ গ্রহণ পূর্ব্বক তাহার কিয়দংশ চুরি করিয়া কোন বণিকের নিকট বিক্রয় করে। ঐ বণিক উল্লিখিত চৌর্য্য কার্য্যের সহায়তা করিয়াছিল। সুতরাং ব্রাহ্মণ কর্ত্তৃক শাপগ্রস্ত হইয়া স্বর্ণকার ও ঐ বণিক পতিত অর্থাৎ অস্পর্শীয় হইয়াছে।

যে বণিক স্বর্ণ ক্রয় বিক্রয়ের ব্যবসায় করে, স্বর্ণকারের নিকট হইতে স্বর্ণ ক্রয় করা সেই বণিকের সম্ভব। সুবর্ণ বণিকেরই স্বর্ণ ক্রয় বিক্রয়ের ব্যবসায়। স্বর্ণকারের সহিত তাহাদেরই সংসর্গ আছে। প্রাচীনকাল হইতে এই বণিক বিশুদ্ধ হিন্দুসমাজে অব্যবহার্য্য। অতএব এই সকল অবস্থা একত্রিত করিয়া প্রণিধান করিলে স্পষ্ট প্রতীতি হয় যে ব্রহ্মশাপে সুবর্ণ বণিকই পতিত হইয়া এপর্য্যন্ত আর্য্যদিগের অব্যবহার্য্য হইয়া রহি-য়াছে। এই জাতি আর্য্যাবর্ত্তে অতি বিরল। কিন্তু রাঢ়খণ্ডে এই জাতি এক প্রকার আচরণীয়। এই খণ্ডের অধ্যাপক ব্রাহ্মণগণ ধনাঢ্য সুবর্ণ বণিকের বাটীতে নিমন্ত্রিত হইয়া আগমন পূর্ব্বক সিদা ও বিদায় এবং স্থান বিশেষে আচরণীয় কায়স্থ ও ব্রাহ্মণগণও ইহাদের বাটীতে ফলাহার অর্থাৎ লুচী প্রভৃতি পক্কান্ন ভোজন করিয়া থাকেন। কিন্তু পূর্ব্বাকলে এই

নিয়ম প্রচলিত নাই। তথায় কোন আচরণীয় জাতিই ইহাদের জলস্পর্শ করে না।

---

## বঙ্গদেশে আদিম শূদ্রের অস্তিত্ব না থাকা নির্ণয়।

শূদ্রবর্ণ ব্রাহ্মণ, ক্ষত্রিয় ( কায়স্থ ) ও বৈশ্যবর্ণের সেবক। আর্য্যবর্ণত্রয়ের সেবা করাই তাহাদের পরম ধর্ম্ম। অতএব প্রতীতি হয় যে প্রাচীনকালে আর্য্যগণ যে স্থানের অধিবাসী ছিলেন, সেই স্থানই শূদ্রগণের আদি বাসস্থান। আর্য্যবর্ণত্রয়ের আদিম বাসস্থান আর্য্যাবর্ত্ত, ব্রহ্মাবর্ত্ত প্রভৃতি পুণ্যপাদ স্থান। সুতরাং প্রতীয়মান হইতেছে যে আর্য্যাবর্ত্ত, ব্রহ্মাবর্ত্ত প্রভৃতি পশ্চিমাঞ্চলেই আদিম শূদ্রজাতির সংখ্যা অধিক থাকার সম্ভব, অন্য কোন স্থানে থাকা সম্ভব নহে।

প্রাচীনকালে আর্য্যগণ কখন অপবিত্র স্থানে বাস করেন নাই। এই জন্য তাঁহারা অঙ্গ, বঙ্গ, কলিঙ্গ, মগধ ও সুরাটদেশ সম্বন্ধে বিধান করিয়াছিলেন যে তীর্থযাত্রা ব্যতীত ঐ সকল দেশে গমন করিলে প্রায়শ্চিত্ত করিয়া শুদ্ধ হইতে হইবে। বঙ্গদেশ অপবিত্র দেশ, এ দেশে প্রথমে ব্রাহ্মণ, কায়স্থ ( ক্ষত্রিয় ) প্রভৃতি আর্য্যজাতি ছিল না, এ দেশের আদিম অধিবাসী বর্ণসঙ্কর জাতি। সুতরাং প্রতীয়মান হইতেছে প্রাচীনকালে বঙ্গদেশে আদিম শূদ্র ছিল না। এই নিমিত্তই এ দেশে আদিম শূদ্রবংশের অস্তিত্ব নাই।

শাস্ত্রে বিবৃত হইয়াছে মনুষ্য জন্মতঃ শূদ্র, সংস্কার হইলে দ্বিজ, বেদাভ্যাস করিলে বিপ্র, এবং ব্রহ্মজ্ঞান জন্মিলে ব্রাহ্মণ।

স্মার্ত্তবাগীশ বলেন যে পর্য্যন্ত বেদাভ্যাসে রত না হয় সে পর্য্যন্ত মনুষ্য শূদ্রসম, যথা—

"শূদ্রেণ হি সমস্তাবৎ যাবৎ বেদে না জায়তে।"

শাস্ত্রে বিবৃত হইয়াছে শূদ্রের নাম বৃষল নহে, বেদের নাম বৃষ, যে বিপ্র বেদে অসমর্থ, তিনিই বৃষল।

ব্রাহ্মণের স্ত্রীর শালগ্রাম পূজায়, দেবতার উদ্দেশে ভোগ দিতে ও বিপ্রপাদোদক প্রদান করিতে অধিকার নাই। ব্রাহ্মণের স্ত্রী শূদ্র মধ্যে পরিগণিত

—ইহা হিন্দুমাত্রেই অবগত আছেন। এই নিমিত্ত কোন প্রকার সংস্কারে ব্রাহ্মণীর অধিকার নাই। ইতিপূর্ব্বে প্রমাণিত হইয়াছে মনুষ্যগণ প্রথমে শূদ্র (আদিম সম্প্রদায়) বলিয়া পরিচিত ছিল, কালক্রমে কর্ম্মানুসারে শূদ্র সম্প্রদায় হইতে ব্রাহ্মণ, ক্ষত্রিয় (কায়স্থ), বৈশ্য সম্প্রদায় স্থাপিত হইয়া এই সমাজত্রয় আর্য্য বলিয়া পরিচিত হইয়াছে। (১) শূদ্রসম্প্রদায় হইতে কালক্রমে যখন ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যসম্প্রদায় স্থাপিত হইয়াছে, তখন আদিম শূদ্রের সংখ্যা অত্যল্প থাকাই সম্ভব।

দর্শনবেত্তারা বলেন, দস্যু হইতে দাস হইয়াছে অর্থাৎ যাহারা গৃহস্থধর্ম্ম অবলম্বন না করিয়া দেশদেশান্তরে ভ্রমণ পূর্ব্বক অশুচি কর্ম্মে নিরত হইয়া জীবিকা নির্ব্বাহ করিত তাহারাই দস্যু। প্রথমে মনুষ্যজাতি গৃহস্থ ছিল না, তাহারা বর্ত্তমান তাতার জাতির ন্যায় দস্যুবৃত্তি দ্বারা জীবিকা নির্ব্বাহ করিত। কালক্রমে তাহাদের মধ্যে এক সম্প্রদায় গৃহস্থ ধর্ম্মাবলম্বন করিলে তাহা হইতে ক্রমে ক্রমে ব্রাহ্মণ, ক্ষত্রিয় (কায়স্থ) ও বৈশ্যবর্ণ স্থাপিত হয়, এবং অবশিষ্ট মনুষ্যগণ দস্যুই থাকে। ঐ দস্যুসম্প্রদায় হইতে আর্য্যবর্ণত্রয় যাহাদিগকে শাসন করিয়া আপনাদের দাসত্বে নিযুক্ত করিলেন তাহারাই দাস উপাধি প্রাপ্ত হইয়াছিল। এই সিদ্ধান্ত শাস্ত্রবাক্য দ্বারাও সুপ্রমাণিত হইতেছে। শাস্ত্রে বিবৃত হইয়াছে প্রথমে জাতি ভেদ ছিল না, সকলে এক জাতি ছিল। হিংসাপ্রিয়, লোভী, সর্ব্বপ্রকার অশুচি কর্ম্মে নিরত ও অনাচারী সম্প্রদায়ই শূদ্র। যথা—

"হিংসানৃতপ্রিয়া লুব্ধাঃ সর্ব্বকর্ম্মোপজীবিনঃ।"

"সর্ব্বকর্ম্মরতির্নিত্যং সর্ব্বকর্ম্মকরোঽশুচিঃ।"

"ত্যক্তবেদস্ত্বনাচারঃ সবৈ শূদ্র ইতি স্মৃতঃ।"

এতদ্দ্বারা প্রতিপন্ন হইতেছে, জাতিভেদ হইলে দস্যু সম্প্রদায়ের (শূদ্র) মধ্যে যাহারা আর্য্য বর্ণত্রয়ের দাসত্ব না করিয়া দস্যুবৃত্তিতেই রহিল, তাহাদিগকে রাজাগণ শাসন করিতে প্রবৃত্ত হইলেন। সুতরাং তাহারা

---

(১) ১৩৩—১৪৪ পৃঃ দেখ।

রাজশাসনের ভয়ে ক্রমে ক্রমে পর্ব্বতে, অরণ্যে ও দ্বীপান্তরে বাস করিয়াছে। এই নিমিত্ত প্রায় সমস্ত পরিচিত স্থানে আদিম শূদ্রের অস্তিত্ব এক প্রকার অভাব হইয়া পড়িয়াছে।

শাস্ত্রে বিবৃত হইয়াছে যে আদিম শূদ্রের বিবাহ ব্যতীত অন্য কোন সংস্কার নাই। সুতরাং প্রতীতি হয় যে, যাহাদের বিবাহ ব্যতীত দীক্ষা, অন্নপ্রাশন, পুংসবন, গর্ভাধান, নিষ্ক্রমণ, চূড়াকরণ, নামকরণ প্রভৃতি অন্যান্য সংস্কার নাই, তাহারাই আদিম শূদ্র বংশজ।

যাজ্ঞবল্ক্য ও দেবল ঋষি প্রভৃতি ঋষিরা ব্যবস্থা করিয়াছিলেন, দ্বিজাতির সেবা দ্বারা জীবিকা নির্ব্বাহ না হইলে শূদ্রগণ বৈশ্যবৃত্তি অবলম্বন করিতে পারিবে। অতএব প্রতীতি হয় যে, যে সকল শূদ্র দ্বিজাতির সেবায় নিরত ছিল, তাহারাও ঐ বিধানানুসারে পশুপালন, কৃষিকার্য্য, ভারবহন, বাণিজ্য, ব্যবসায়, ঢাক ও ঢোলবাদন বৃত্তি অবলম্বন করিয়া বৃত্তি অনুসারে ভিন্ন ভিন্ন উপাধি প্রাপ্ত হইয়াছে। কালক্রমে ঐ উপাধি জাতিগত হইয়া স্বতন্ত্র স্বতন্ত্র জাতি স্থাপন হইয়া আদিম শূদ্রের অস্তিত্ব প্রায়ই অন্তর্হিত হইয়াছে।

এক্ষণে যে সকল জাতিরা " দাস " শব্দ প্রয়োগ পূর্ব্বক হিন্দুক্রিয়া নিষ্পাদন করিতেছেন, অনেক মহাত্মা তাঁহাদিগকেই আদিম শূদ্র জাতি বলিয়া সিদ্ধান্ত করিয়াছেন। কিন্তু অম্বষ্ঠ প্রভৃতি অনেক বর্ণসঙ্কর জাতিতে শূদ্র নহে, তাহারা জাতিতে আর্য্যবিগর্হিত বর্ণসঙ্কর জাতি। কালক্রমে তাহারাও কারণ বশতঃ শূদ্রধর্ম্ম অবলম্বন করিয়া " দাস " শব্দ প্রয়োগ পূর্ব্বক হিন্দুক্রিয়া সম্পাদন করিতেছে। অনেক ক্ষত্রিয় ক্রিয়াহীন বশতঃ বৃষলত্ব প্রাপ্ত হইয়াছে। স্মার্ত্তবাগীশের ডিক্রীমতে কলিতে ক্ষত্রিয় ও বৈশ্য নাই, সকলেই শূদ্রত্বপ্রাপ্ত। এই নিমিত্ত বঙ্গদেশে ও অন্যান্য স্থানে অনেক ক্ষত্রিয় ও বৈশ্য শূদ্রবৎ ক্রিয়ায় লিপ্ত হইয়া " দাস " শব্দ প্রয়োগ পূর্ব্বক ধর্ম্মক্রিয়া নিষ্পাদন করিতেছেন। এই সকল জাতি প্রকৃতার্থে আদিম শূদ্রবংশ নহে। অতএব এক্ষণে নিরবচ্ছিন্ন " দাস " উপাধিধারীদিগকে আদিম শূদ্রবংশজ বলা প্রাচীন শাস্ত্র ও সামাজিক অবস্থা না জানার ফল মাত্র।

উল্লিখিত শাস্ত্রোক্ত অবস্থা সামরিক ঘটনার সহিত একত্রিত করিয়া

প্রণিধান করিলে যখন প্রতীয়মান হয় যে অবাধ্য শূদ্রগণ রাজশাসন ভয়ে কালক্রমে পর্ব্বতে ও অরণ্যে বাস করিয়াছে, তখন পর্ব্বত ও অরণ্যবাসী ধাঙ্গড় প্রভৃতি আদিম অসভ্য জাতিরাই আদিম শূদ্রবংশজ।

জাতিমিত্র বলেন, ত্রিপুরা ও নওয়াখালী প্রভৃতি স্থানে একজাতীয় লোক আছে, তাহারা শূদ্র বলিয়া পরিচয় দেয়। কিন্তু তাহারা বেহারা, পালকী বহন করে, বাসার ভাণ্ডারীগিরি কর্ম্মও করে।

উড়িষ্যাদেশে একসম্প্রদায় লোক আছে, তাহারা শূদ্র বলিয়া পরিচয় দেয়, উপবীত ধারণ করে এবং দাঁড়ী মাঝীর কার্য্যও করিয়া থাকে। কিন্তু ইহারা আদিম শূদ্রবংশজ কি না, জানা যায় না।

তাতার ও কসাক জাতিরা অদ্যাপি প্রকৃত গৃহস্থ নহে। তাহারা দেশ-দেশান্তরে পরিভ্রমণ করিয়া কেবল দস্যুবৃত্তি দ্বারা জীবিকা নির্ব্বাহ করিয়া থাকে। চীন ও রুসিয়ার মধ্যবর্ত্তী স্থানে ইহাদের সংখ্যা অধিক। কসাক জাতির অনেকে রুশসম্রাটের ক্রীতদাস। ইহারাই আদিম শূদ্রবংশজ।

কৌমারিকাখণ্ডে অর্থাৎ আধুনিক আমেরিকাখণ্ডে অনেক আদিম শূদ্র (aborigine) ছিল। কিন্তু পণ্ডশীল (১) (আধুনিক পর্টুগেল) ও স্পেনদেশ-বাসীরা কৌমারিকায় যে হত্যাকাণ্ড করেন, তাহাতে অনেক শূদ্রই বিনষ্ট হইয়াছে, শুনা যায় একজন মাত্র জীবিত আছে।

পশ্চিমপ্রদেশে কঞ্জর নামক এক জাতি আছে। তাহাদের নিশ্চিত বাসগৃহ নাই, তাহারা কুক্কুর সমভিব্যাহারে দেশদেশান্তরে ভ্রমণ পূর্ব্বক লোকালয়ে বাস না করিয়া সর্ব্বদা মাঠে ছাওনী করিয়া থাকে এবং তাহারা সময়ে সময়ে দস্যুবৃত্তিও অবলম্বন করে। এই জাতি তন্ত্র ও বেদবিহিত ধর্ম্ম মানে না এবং অত্যন্ত কদাচারী। আগরা, জয়পুর, রাজপুতনা প্রভৃতি দেশে এই জাতি সময়ে সময়ে দৃষ্ট হয়। ইহারাই অবশিষ্ট আদিম শূদ্রের এক শাখা, হিন্দুস্থানে কঞ্জর নামে পরিচিত হইয়াছে।

---

(১) আধুনিক পর্টুগেলকে প্রাচীন হিন্দু আর্য্যেরা পণ্ডশীল এবং আমেরিকাকে কৌমারিকা বলিতেন। ভারতবর্ষবিচার দেখ।

# ষষ্ঠ খণ্ড।

## রাঢ়ীয় সদ্গোপ ও পল্লব গোপ নির্ণয়।

বঙ্গরাষ্ট্রের রাঢ়খণ্ডের কিয়দংশ স্থান ব্যতীত অন্য কোন স্থানে সদ্গোপ নামক জাতির অস্তিত্ব দৃষ্ট হয় না। কায়স্থসদ্গোপসংহিতা বলেন "বঙ্গদেশের মধ্যভাগে ভাগীরথীর উভয় তীর ও মেদিনীপুরের কিয়দংশ ভিন্ন আর কোন স্থানেই সদ্গোপ দেখা যায় না।" ঐ গ্রন্থের ৮৬ পৃঃ দেখ। সুতরাং প্রতীতি হইতেছে, এই জাতি রাঢ়খণ্ডের চিরাধিবাসী।

কায়স্থ সদ্গোপসংহিতাই এই জাতির একমাত্র উপায়স্থল। তাহাতে বিবৃত হইয়াছে " মিঃ হণ্টরের রুর‍্যাল বেঙ্গল পাঠে অবগত হওয়া যায় যে, আর্য্যজাতি বর্ণভেদে বিভিন্ন হইবার পূর্ব্বে উড়িষ্যাতেই সর্ব্বপ্রথমে আসিয়া বাস করেন। ইহাতে বোধ হয় নারায়ণগড়স্থ রাজা পৃথ্বীবল্লভ পাল ও মেদিনীপুরান্তর্গত নারাজলের বর্ত্তমান রাজাদিগের পূর্ব্বপুরুষ অজিত সিংহও উপরোক্ত আর্য্যজাতির অন্তর্গত ছিলেন।" কিন্তু ঐ সিদ্ধান্ত যে অভ্রান্ত তাহারই বা প্রমাণ কি ?

অন্যান্য পাশ্চাত্য দার্শনিকেরা এক বাক্যে সিদ্ধান্ত করিয়াছেন আর্য্যগণ সিন্ধুনদের পশ্চিমপার মধ্য আসিয়ার কোন স্থান হইতে আগমন পূর্ব্বক প্রথমতঃ পঞ্জাব প্রভৃতি স্থান অধিকার করিয়া বাস করেন ও তথা হইতে ক্রমে ক্রমে তাহারা হিন্দুস্থানের সর্ব্বস্থান অধিকার করিয়া আপনাদের অধিকৃত স্থান ব্রহ্মাবর্ত্ত, আর্য্যাবর্ত্ত প্রভৃতি ভিন্ন ভিন্ন সংজ্ঞায় পরিচিত করিয়াছেন। অতএব আর্য্যগণ বর্ণভেদে বিভক্ত হইবার পূর্ব্বে প্রথমে উড়িষ্যাতে বাস করেন বলিয়া কায়স্থ সদ্গোপসংহিতায় যাহা বিবৃত হইয়াছে, তাহা অন্যান্য দার্শনিকের মতের বিরুদ্ধ, অপ্রামাণ্য ও ভ্রমমূলক। সুতরাং ঐ গ্রন্থকার তৎপ্রতি নির্ভর করিয়া যাহা লিখিয়াছেন, তাহা নিতান্তই ভ্রমমূলক।

মিঃ হণ্টারের উল্লিখিত সিদ্ধান্ত অভ্রান্ত ইহা তর্কানুরোধে স্বীকার করা গেলেও মেদিনীপুরের উল্লিখিত সদ্গোপবংশদ্বয় যে আর্য্যবংশজ তাহার প্রমাণ আদৌ পাওয়া যায় না।

মিথিলা প্রভৃতি দেশে মিতাক্ষরা প্রচলিত। মেদিনীপুরস্থ উল্লিখিত সদ্গোপবংশের কোন কোন মকদ্দমায় ঐ আইনানুসারে বিচার হইবার প্রার্থনা হয়। সুতরাং গোস্বামী মহাশয় মীমাংসা করিয়াছেন যে ঐ বংশীয়েরা মিথিলা প্রভৃতি দেশের অধিবাসী আর্য্যবংশজ ছিলেন। তিনি দুইটী মকদ্দমার কথা উল্লেখ করিয়াছেন। প্রথমটী রাণী শ্রীমতী দেই আপীলাণ্ট, বনাম রাণী কুন্দলতা দিগর। (১) কিন্তু এই মকদ্দমা দায়ভাগানুসারে নিষ্পত্তি হইয়াছে। সুতরাং প্রতীয়মান হইতেছে যে নারায়ণগড়ের সদ্গোপবংশ বঙ্গদেশের রাঢ়খণ্ডের চিরাধিবাসী।

গোস্বামী মহাশয় বলেন "ইহারা (নারায়ণগড়ের সদ্গোপবংশ) যদি এদেশীয় না হইবেন তবে মিতাক্ষরানুসারে বিচার প্রার্থনার কি আবশ্যকতা ছিল?" কিন্তু মেদিনীপুর জেলার কিয়দংশ রাঢ়খণ্ডের ও কিয়দংশ উড়িষ্যার অন্তর্ভূত স্থান। এ জেলায় মিতাক্ষরা ও দায়ভাগ এই দুই আইন প্রচলিত। কোন কোন স্থলে দায়ভাগ অপেক্ষা মিতাক্ষরা দ্বারা সুমহৎ ফললাভ হইবার সম্ভব আছে। মিতাক্ষরা অনুসারে অবিভক্ত হিন্দু পরিবারের বিধবা তাহার মৃত স্বামীর ত্যক্ত সম্পত্তির অধিকারিণী নহে, কিন্তু দায়ভাগানুসারে অধিকারিণী বটে। এইরূপ আরও অনেক সুবিধা আছে। এই নিমিত্ত মেদিনীপুরের সম্পত্তি বিভাগের মকদ্দমায় প্রায়ই মিতাক্ষরা অনুসারে বিচার হইবার প্রার্থনা হইয়া থাকে। আদালত প্রমাণের বাধ্য, অনেক সময়ে মিতাক্ষরানুসারে বিচারও হইয়া থাকে। অতএব উল্লিখিত মকদ্দমায় মিতাক্ষরা অনুসারে বিচার হইবার প্রার্থনা যে কি কারণে হইয়াছিল, তাহা সহজেই বুঝা যাইতে পারে। সুতরাং মেদিনীপুরের কোন পরিবারের মকদ্দমা মিতাক্ষরা অনুসারে বিচার হইলেই যে ঐ পরিবার মিথিলা বা আর্য্যাবর্ত্তের অন্য স্থান হইতে আসিয়াছে এরূপ বলা ভ্রমমাত্র।

কোন পরিবারের মধ্যে মিতাক্ষরা প্রচলিত থাকিলে কেবল মাত্র ঐ অবস্থা দ্বারা ঐ পরিবারকে আর্য্যবংশজ বলা যাইতে পারে না। কারণ,

(১) শ্রীমতী দেই স্থলে গোস্বামী মহাশয় দেবী লিখিয়াছেন; পৃঃ ৪৮ দেখ।

মিতাক্ষরা প্রচলিত স্থানে আর্য্য ও অনার্য্য সকল বংশের ধনবিভাগাদি বিবাদ মিতাক্ষরা দ্বারাই নিষ্পন্ন হইয়া থাকে।

এক্ষণে দেখা আবশ্যক, প্রাচীন শাস্ত্রকারেরা এই জাতিকে কোন্ জাতি বলিয়া গণ্য করিয়াছেন। নিগম, আগম, বেদ, শ্রুতি, স্মৃতি, পুরাণ প্রভৃতি কোন গ্রন্থে আদৌ "সদ্গোপ" নামা জাতির নাম গন্ধ মাত্রও পাওয়া যায় না। সুতরাং প্রতীয়মান হইতেছে যে ঐ সকল ধর্ম্মগ্রন্থের সময়ে হিন্দুসমাজে সদ্গোপ নামা জাতি আদৌ ছিল না। অতএব এই জাতি হিন্দুদিগের আচরণীয় জাতি হইতে নির্গত হইয়াছে এই বিষয় শাস্ত্র দ্বারা প্রমাণ না হইলে এই জাতি যে প্রাচীনকালে হিন্দুদিগের অপরিচিত ও হিন্দুসমাজ বহির্ভূত অনাচরণীয় জাতি ছিল তাহা হিন্দুমাত্রই স্বীকার করিতে বাধ্য হইবেন।

বঙ্গদর্শন এই জাতির মূল নির্ণয় করণার্থ বিশেষ যত্ন করিয়া অবশেষে হতাশ হইয়া বলিয়াছেন এই জাতির মূল কোন শাস্ত্রে বা গ্রন্থে পাওয়া যায় না। কায়স্থ সদ্গোপ সংহিতাকার এই জাতির মূল নির্ণয় করিবার নিমিত্ত অনেক চেষ্টা করিয়াছেন। কিন্তু তিনি যাহা বলিয়াছেন তদ্দ্বারা কেবল ইহাই প্রতিপন্ন হইতেছে যে তিনি কিছুই স্থির করিতে পারেন নাই। কেবল কতকগুলি স্বকপোলকল্পিত বাজে কথার দ্বারা সদ্গোপদিগের তুষ্টিসাধন করণার্থ অমূলক অভিপ্রায় প্রদান ও বিতণ্ডা স্থাপন করিয়াছেন।

কায়স্থ সদ্গোপ সংহিতাকার যে জাতির অথবা সমাজের কর্ত্তা কিম্বা নূতন জাতি স্থাপনের অধিকারী নহেন, তাহা রাঢ়ীয় সমাজপতিগণ বিলক্ষণ অবগত আছেন। সুতরাং তিনি হিন্দুশাস্ত্র-প্রমাণ না দর্শাইয়া বর্ত্তমান সমাজের কোন জাতিকে যদি বৈশ্য বা ক্ষত্রিয় কিম্বা ব্রাহ্মণ কি অস্পর্শীয় জাতি বলিয়া বর্ণনা করেন তাহা হইলে ঐ বর্ণনা যে হিন্দুসমাজের অগ্রাহ্য হইবে তাহাতে কোন সন্দেহ হইতে পারে না। তিনি সদ্গোপ জাতির মূল সম্বন্ধে বলিয়াছেন যে " সুবর্ণ বণিকদিগকে কোন কোন লেখক বৈশ্য বলিয়া নির্দ্দেশ করেন, কিন্তু আমরা ইহার কোন বিশেষ প্রমাণ পাই নাই। কিন্তু ইহাদিগের ব্যবসায় অনেকাংশ বৈশ্যতুল্য। বোধ হয় বৈশ্যগণ

এদেশে আসিয়া, যাহারা কৃষি ও গো-রক্ষা কার্য্যে নিযুক্ত হইয়াছিল, তাহারা সদ্গোপ এবং যাহারা স্বর্ণ রৌপ্যের ব্যবসায়ে নিযুক্ত হইয়াছিল, তাহারা সুবর্ণবণিক নামে খ্যাত হইয়াছে" (৫৫ পৃষ্ঠা দেখ)। সুবর্ণবণিক জাতি যে বৈশ্য নহে, শূদ্রধর্ম্মাবলম্বী বর্ণসঙ্কর জাতি, তাহা ইতিপূর্ব্বে নির্ণয় করা হইয়াছে। সদ্গোপ জাতি যে সুবর্ণবণিক জাতির এক শাখা বা বংশ তৎসম্বন্ধে তিনি কোন প্রমাণই দিতে পারেন নাই। অতএব এই অভিপ্রায় তাহার স্বকপোলকল্পিত মাত্র। সুতরাং তাহা অপ্রামাণ্য। বিশেষ সদ্গোপ জাতি সুবর্ণবণিকের বংশ হইলে হিন্দুশাস্ত্রানুসারে পতিত জাতি হইতেছে।

উল্লিখিত সংহিতাকার সদ্গোপকে সুবর্ণবণিকের বংশ বলিয়া আবার বলিয়াছেন "পঞ্জাব, রাজপুতানা প্রভৃতি স্থানে জাঠ নামে যে একটি জাতি আছে, তাহারাই প্রকৃত বৈশ্য এবং বঙ্গীয় সদ্গোপেরা তাহাদিগের একটি শাখা মাত্র" (৫৮ পৃঃ দেখ)। কিন্তু সদ্গোপ যে জাঠ জাতির শাখা তৎ-সম্বন্ধে তিনি কিছুমাত্র প্রমাণ দিতে পারেন নাই। সুতরাং এই অভিপ্রায়ও তাহার কপোলকল্পিত মাত্র। জাঠ জাতিকে প্রকৃত বৈশ্য বলা হইয়াছে— এটী ভ্রম মাত্র। ভারতের উত্তর পশ্চিমাঞ্চলে জাঠজাতি শূদ্র বলিয়া গণ্য। এই জাতি সকল স্থানের আচরণীয় জাতি নহে, তবে কোন কোন স্থানে অর্থাৎ যে স্থানে জাঠজাতির রাজা আছে সেই সেই স্থানে ইহারা জলাচরণীয় হইয়াছে। এই জাতি সম্বন্ধে হিন্দুস্থানে প্রবাদ এই যে "জাঠ্ ভিখারী বেরণী তিনো জাত্ কুজাত্।" হিন্দুশাস্ত্রে জাঠ নামা কোন জাতি নাই। সুতরাং প্রতিপন্ন হইতেছে এই জাতিও আধুনিক, প্রাচীন হিন্দুসমাজভুক্ত জাতি নহে। এই নিমিত্তই ধর্ম্মগ্রন্থে জাঠ সংজ্ঞায় কোন জাতিরই উল্লেখ নাই।

হিন্দুশাস্ত্রে জাঠজাতির উল্লেখ নাই। সুতরাং এই জাতির মূল নির্ণয়ার্থ অগত্যা ইংরাজি গ্রন্থের সাহায্য লইতে হইল। কিন্তু ইংরাজি গ্রন্থে যদি এরূপ কোন কথা থাকে যে কথা হিন্দুধর্ম্ম গ্রন্থের বিরুদ্ধ, তাহা হইলে আমরা কদাচ তাহা বিশ্বাস করিব না। কারণ, হিন্দু সমাজভুক্ত কোন জাতির মূল নির্ণয় করিতে হইলে হিন্দুশাস্ত্রে ঐ জাতি সম্বন্ধে যাহা লিখিত

